সাহিত্য-পরিষদ্-গ্রন্থাবলী—সং ৭৪

# ইউরোপীয় সভ্যতার ইতিহাস

গিজো-লিখিত

( সাহিত্য-সভা-গ্রন্থাবলীর অন্তর্ভুক্ত )

শ্রীরবীন্দ্রনারায়ণ ঘোষ এম্ এ

অনূদিত

কলিকাতা

২৪৩।১ আপার সার্কুলার রোড

বঙ্গীয়-সাহিত্য-পরিষদ্ মন্দির হইতে

শ্রীরামকমল সিংহ কর্তৃক প্রকাশিত

বঙ্গাব্দ ১৩৩৩

মূল্য—সদস্যপক্ষে ১৲; শাখাপরিষদের সদস্য-পক্ষে ১।; সাধারণের পক্ষে—১।৹।

# মুখবন্ধ

গত ১৩১৮ বঙ্গাব্দে অধ্যাপক শ্রীযুক্ত বিনয়কুমার সরকার এম্ এ মহাশয় ইউরোপীয় সাহিত্যের জ্ঞান-ভাণ্ডার হইতে শ্রেষ্ঠ রত্নসমূহ আহরণ-পূর্ব্বক বঙ্গসাহিত্যের পুষ্টিসাধনকল্পে একটি ধনভাণ্ডার স্থাপনের প্রস্তাব করেন, যাহার সাহায্যে ইতিহাস, বিজ্ঞান, দর্শন প্রভৃতি বিষয়ে ইউরোপের শ্রেষ্ঠ গ্রন্থগুলির বঙ্গানুবাদ রচিত ও মুদ্রিত হইতে পারে। এই প্রস্তাব কার্য্যে পরিণত করিবার জন্য তিনি বঙ্গীয়-সাহিত্য-পরিষদের হস্তে দুইখানি গ্রন্থ রচনা ও মুদ্রণের ভার দেন ও তদুপযুক্ত অর্থ প্রদান করেন। তাঁহার নির্ব্বাচিত প্রথম গ্রন্থ গিজো-প্রণীত ইউরোপীয় সভ্যতার ইতিহাস। শ্রদ্ধেয় বন্ধু অধ্যাপক শ্রীযুক্ত বিপিনবিহারী গুপ্ত মহাশয় প্রথমে এই গ্রন্থ অনুবাদ করিবার ভার গ্রহণ করেন। তিনি কার্য্য আরম্ভও করিয়াছিলেন; কিন্তু দুর্ভাগ্যবশতঃ নানা বিঘ্নের দরুন তিনি অধিক দূর অগ্রসর হইতে না পারিয়া কার্য্যভার ত্যাগ করিতে বাধ্য হন। আমার বিশ্বাস, তাহার ন্যায় ইতিহাসজ্ঞ পণ্ডিতের রচনানিপুণ লেখনী হইতে গ্রন্থখানি সর্ব্বাঙ্গসুন্দর হইয়া বাহির হইত। তিনি কার্য্যভার ত্যাগ করিলে পরমশ্রদ্ধাভাজন স্বর্গীয় আচার্য্য রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় আমাকে এই ভার গ্রহণ করিতে অনুরোধ করেন। এ কার্য্যের জন্য নিজের অযোগ্যতা সম্পূর্ণরূপে উপলব্ধি করিয়াও তাঁহার আদেশ লঙ্ঘন করিতে পারি নাই। গ্রন্থ রচনাকালে পদে পদে এই অনধিকার চর্চ্চার জন্য অনুতাপ বোধ করিয়াছি। গ্রন্থের প্রতিপাদ্য বিষয় প্রাঞ্জল ও সুস্পষ্ট ভাষায় অনুবাদ করিবার যথাসাধ্য চেষ্টা সত্ত্বেও সর্ব্বত্র কৃতকার্য্য

হইয়াছি বলিয়া মনে হয় না। তথাপি আশা করি, মূল গ্রন্থের বিষয়-গৌরব, পাণ্ডিত্য ও রচনা-কৌশলের গুণে অনুবাদখানি নানা দোষ ত্রুটি সত্ত্বেও বাঙ্গালী পাঠকের নিকট অনাদর লাভ করিবে না।

অনুবাদের প্রত্যেক অধ্যায় ধারাবাহিক ভাবে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের বিশেষ অধিবেশনে পঠিত ও 'নব্যভারত' পত্রিকায় প্রকাশিত হইয়াছিল। সেই সময়ে যাঁহারা উপদেশ ও উৎসাহদানে আমাকে সাহায্য করিয়াছিলেন, তাঁহারা আমার কৃতজ্ঞতার ভাজন।

এতদিনে গ্রন্থ সম্পূর্ণ আকারে মুদ্রিত হইতে চলিল, কিন্তু যাঁহার আদেশ ও উৎসাহে এই গ্রন্থের সূচনা, সেই পরমস্নেহশীল আচার্য্য ত্রিবেদী মহাশয়ের হস্তে ইহা তুলিয়া দিতে পারিলাম না, ইহাই একান্ত আক্ষেপের বিষয়।

শ্রীরবীন্দ্রনারায়ণ ঘোষ

# ভূমিকা

যে সকল মনস্বী ইউরোপীয় ইতিহাসের মর্ম্মোদ্‌ঘাটন করিয়া ইউরোপীয় সভ্যতার অন্তস্তত্ত্ব আবিষ্কার করিতে চেষ্টা করিয়াছেন, তন্মধ্যে ফরাসী ঐতিহাসিক গিজোর নাম সর্ব্বোচ্চ শ্রেণীভুক্ত। শতাধিক বৎসর পূর্ব্বে পারী নগরীর বিশ্ববিদ্যালয়ে বক্তৃতার আকারে গ্রন্থখানি রচিত হয়। তাহার পর কত ঐতিহাসিক গবেষণা হইয়াছে, কত নূতন তথ্য আবিষ্কৃত হইয়াছে, কত নূতন নূতন ঘটনা পুরাতন ঘটনার উপর নূতন আলোকপাত করিয়াছে, কত নূতন দিক্ দিয়া মানবজীবন ও মানবসভ্যতার সর্ব্বাঙ্গীন বিচার হইয়াছে ও হইতেছে, তাহার ইয়ত্তা নাই। তথাপি স্বীকার করিতে হইবে যে, এই প্রাচীন মনস্বীর অন্তর্দৃষ্টি, চিন্তাশীলতা, সত্যানুরাগ ও তত্ত্বগ্রাহিতার গুণে তাঁহার গ্রন্থে ইউরোপের রাষ্ট্রীয় সভ্যতার যে সাধারণ পরিচয় পাওয়া যায়, এখন পর্য্যন্ত কোন একখানি গ্রন্থে তাহা অপেক্ষা উৎকৃষ্ট পরিচয় পাওয়া যায় না। তিনি ইতিহাস রচনার একটি বিশেষ ধারা প্রবর্ত্তন করিয়া গিয়াছেন। তাঁহার সময়ে একদল ঐতিহাসিক কবিসুলভ কল্পনা ও কলাকৌশলের সহিত ইতিহাসের রঙ্গমঞ্চে ব্যক্তিচরিত্রের নানা বৈচিত্র্য ও চিত্তাকর্ষক ঘটনাবলীর সমাবেশ করিয়া অতীতকে জীবন্ত বর্ণে চিত্রিত করিবার চেষ্টা করিয়াছেন। গিজো ইহার বিপরীত প্রণালী অবলম্বন করিয়াছেন। তিনি অতীতকে দেখিয়াছেন বৈজ্ঞানিকের চক্ষু লইয়া, কবি বা ঔপন্যাসিকের চক্ষু লইয়া নহে। তিনি ইতিহাসের বিচিত্র মালমসলা বিশ্লেষণ করিয়া দেখিতে চাহিয়াছেন তাহার গঠনতত্ত্ব, তাহার অঙ্গপ্রত্যঙ্গের অবস্থান ও

পরস্পর সম্বন্ধ, তাহার জীবন-লীলার ধারা ও প্রণালী। তিনি আবিষ্কার করিতে চাহেন বৈচিত্র্যের মধ্যে নিয়মের তত্ত্ব, চাঞ্চল্যের মধ্যে পরিণতির আভাস, বিক্ষিপ্ত বিচ্ছিন্ন তথ্যের মধ্যে কার্য্যকারণের যোগসূত্র। ফলে তাঁহার রচিত ইতিহাস উপন্যাসের ন্যায় মনোহারী হইয়া উঠে নাই বটে, কিন্তু বিজ্ঞানের ন্যায় বুদ্ধিগ্রাহ্য হইয়াছে। এ কথা অবশ্য স্বীকার্য্য যে, সত্য আবিষ্কারের পক্ষে বিচার বিশ্লেষণই একমাত্র প্রকৃষ্ট প্রণালী নহে। বিজ্ঞানের সাধারণ দৃষ্টিতে জীবন্ত সত্যের বিচিত্র প্রাণলীলা তেমন করিয়া ধরা পড়ে না। কবির অন্তর্দৃষ্টি সেখানে অনেক বেশী কার্য্যকরী। কিন্তু বৈজ্ঞানিক সত্যের সুবিধা এই যে, তাহা সহজে কাজে লাগান যায়। যাঁহারা ইতিহাস পাঠ করিয়া শিক্ষালাভ করিতে চাহেন, মানবের অতীত অভিজ্ঞতা হইতে উপদেশ লাভ করিয়া, বর্ত্তমান ক্ষেত্রে প্রয়োগ করিতে চাহেন, তাঁহারা ইতিহাসকে বিজ্ঞানের চক্ষেই দেখিবেন।

গিজো যে সময়ে জন্মগ্রহণ করিয়াছিলেন, সে সময় ইউরোপের ইতিহাসের একটি সন্ধিক্ষণ। যে ফরাসী বিপ্লব উনবিংশ শতাব্দীর ইউরোপীয় সমাজকে একেবারে রূপান্তরিত করিয়া দিয়াছে, সেই মহাবিপ্লবের ক্রোড়ে তাঁহার জন্ম, যৌবনকাল পর্য্যন্ত সেই বিপ্লবের আবহাওয়ার মধ্যেই তাঁহার বৃদ্ধি ও পরিণতি। ওয়াটারলু-যুদ্ধে নেপোলিয়নের পরাভব হইল এবং বুর্বোঁ-রাজবংশ পুনঃপ্রতিষ্ঠিত হইল। কিন্তু বিপ্লবের আন্দোলন নিরস্ত হইল না। ১৮৩০, ১৮৪৮ ও ১৮৭১ খৃষ্টাব্দে ফরাসীবিপ্লব নূতন নূতন আকার গ্রহণ করিয়া ইতিহাসের রঙ্গমঞ্চে প্রকট হইয়া উঠিয়াছে এবং সমস্ত উনবিংশ শতাব্দী ধরিয়া ইহা ফরাসী-জীবন চঞ্চল করিয়া রাখিয়াছে। এই দীর্ঘকালব্যাপী আন্দোলনের মধ্যে গিজো কখনও রাজমন্ত্রী, কখনও অধ্যাপক, কখনও সাহিত্যিকরূপে

জাতীয় জীবনে নেতৃত্ব করিয়াছেন। ঝটিকাবিক্ষুব্ধ মহাসাগরে কর্ণধারের ন্যায় তিনি অবিচলিত নিষ্ঠা ও দায়িত্ববোধের সহিত জাতীয় জীবনের ধারা নিয়ন্ত্রণ করিতে চেষ্টা করিয়াছিলেন। সুতরাং তাঁহার ইতিহাস ও সাহিত্য চর্চ্চার মধ্যে কোন সৌখীনতা ছিল না। বর্ত্তমান প্রয়োজনের দিকে দৃষ্টি রাখিয়াই তিনি অতীতের চর্চ্চা করিতেন। তাঁহার ঐতিহাসিক রচনার মধ্যে দেখিতে পাই, একাধারে বৈজ্ঞানিকের স্বচ্ছদৃষ্টি ও প্রচারকের উদ্দীপনা।

গ্রন্থখানির নাম দেওয়া হইয়াছে—ইউরোপীয় সভ্যতার ইতিহাস। যাহারা কিন্তু গ্রন্থমধ্যে ইউরোপীয় সভ্যতার সর্ব্বতোমুখী বিকাশের সমগ্র সম্পূর্ণ চিত্র প্রত্যাশা করিবেন, তাঁহারা ভুল করিবেন। গিজো প্রথম অধ্যায়েই বলিয়াছেন, সভ্যতার দুই অঙ্গ—(১) মানুষের অন্তরাত্মার বিকাশ—যাহার ফলে ধর্ম্ম, শিল্পসাহিত্য, দর্শন বিজ্ঞানাদির উদ্ভব ; (২) মানুষের সামাজিক জীবনের পুষ্টি ও পরিণতি—যাহার পরিচয় পাওয়া যায় রাষ্ট্রনীতি ও সমাজনীতির মধ্যে। তিনি কিন্তু এই শেষোক্ত অঙ্গেরই ইতিহাস রচনা করিয়াছেন, ইউরোপীয় সভ্যতার ব্যাপক পরিচয় দিবার চেষ্টা করেন নাই। এই শেষোক্ত ক্ষেত্রেও তিনি বিশেষ করিয়া রাষ্ট্রীয় শাসনতন্ত্রের দিকেই দৃষ্টি আবদ্ধ করিয়াছেন—ধর্ম্মসমাজ, অভিজাতসমাজ ও পৌরসমাজ সম্বন্ধে তিনি যে আলোচনা করিয়াছেন, তাহা এই সকল সমাজের রাষ্ট্রনৈতিক প্রভাবের দিক্ দিয়াই করিয়াছেন। মধ্যযুগের গিল্ড্ (Guild), মঠ ও পল্লীসমাজ, রিনাসেন্সযুগের বিদ্যাপরিষদ্ (Academy), রাজসভা ও অভিজাতসমাজ প্রভৃতি সামাজিক জীবনের নানা বিচিত্র বিকাশ সম্বন্ধে তাঁহার গ্রন্থে কোন বিশেষ বিবরণ পাওয়া যায় না। তাঁহার চক্ষে রাষ্ট্রের ইতিহাস, রাষ্ট্রীয় শাসনতন্ত্র ও রাষ্ট্রীয় প্রতিষ্ঠানসমূহের ইতিহাসই বিশেষ করিয়া

সমাজের ইতিহাস। কারণ, তিনি যে আন্দোলনের মধ্যে জন্মগ্রহণ করিয়াছিলেন, তাহার প্রধান সমস্যা ছিল রাষ্ট্রীয় সমস্যা। রিনাসেন্সযুগের পর হইতে রাষ্ট্র বা ষ্টেট্ই সমাজের একমাত্র কেন্দ্রশক্তি হইয়া উঠে। প্রাচীন খণ্ডসমাজ ও প্রাদেশিক সমাজের সমস্ত ক্ষমতা ধীরে ধীরে ষ্টেটের হস্তে আসিয়া পড়ে। ষ্টেটের সাহায্যেই সমাজের সমস্ত কল্যাণ সাধন করিতে হইবে, এই ধারণা অষ্টাদশ শতাব্দীর ইউরোপে বদ্ধমূল হইয়া গিয়াছিল। ফরাসী বিপ্লবের মূলে এই ধারণারই প্রভাব দেখিতে পাওয়া যায়। ষ্টেটের মধ্যে রাজার ও অভিজাতবর্গের প্রভাব খর্ব্ব করিয়া, সাধারণ মধ্যবিত্ত লোকের প্রভাব বৃদ্ধি করিতে হইবে—ইহাই ছিল ফরাসী বিপ্লবের লক্ষ্য। কিন্তু ষ্টেট্ই যে সমাজের একমাত্র কর্তৃশক্তি, এ বিষয়ে কাহারও সন্দেহ ছিল না। সুতরাং গিজো যে ষ্টেটের ইতিহাসকেই সমাজের ইতিহাস বলিয়াছেন, তাহাতে বিস্ময়ের কোন কারণ নাই।

বর্ত্তমান কালে ইউরোপীয় সমাজে ষ্টেটের আধিপত্য সমানভাবেই চলিয়াছে সত্য, কিন্তু ষ্টেটের সমস্যাই এখন প্রধান সমস্যা নহে। ফরাসী বিপ্লব প্রজাকে রাজমহিমায় মণ্ডিত ও রাজশক্তির অংশী করিয়া দিল বটে, কিন্তু এ শক্তি অধিকাংশ প্রজার পক্ষে কার্য্যকরী হইতে পারিল না। যাহাদের প্রাণপাত পরিশ্রমে আধুনিক ইউরোপীয় সমাজের পুষ্টি, সেই শ্রমিকবর্গ দেখিল, রাজনৈতিক ভোট পাইয়াও তাহার অবস্থার কোন উন্নতি হইল না। উনবিংশ শতাব্দীর শেষার্দ্ধে সকলেরই উপলব্ধি হইল যে, রাজনৈতিক সমস্যাই সমাজের একমাত্র সমস্যা নহে—তাহা অপেক্ষা গুরুতর সমস্যা হইল অর্থনৈতিক সমস্যা। এই উপলব্ধির ফলে আধুনিক ইউরোপের সমস্ত সামাজিক চিন্তার স্রোত অর্থনীতির খাতে প্রবাহিত হইল। সঙ্গে সঙ্গে ইতিহাস চর্চ্চায়ও এক

নূতন যুগ প্রবর্ত্তিত হইল। অর্থনৈতিক ইতিহাস রাজনৈতিক ইতিহাসের সহিত সমান পদবী দাবী করিতে লাগিল। গিজোর গ্রন্থে কিন্তু সামাজিক জীবনের অর্থনৈতিক বিবর্ত্তনের সম্যক্ আলোচনা পাওয়া যাইবে না। সে আলোচনার জন্য আমাদিগকে পাঠ করিতে হইবে, মার্ক্স্ প্রভৃতি আধুনিক গ্রন্থকারের রচনা।

আর এক দিক দিয়া আধুনিক চিন্তায় ষ্টেট্ বা রাষ্ট্রীয় প্রতিষ্ঠানের একাধিপত্যের বিরুদ্ধে বিদ্রোহ উঠিয়াছে। দার্শনিক নৈরাজ্যবাদী (Philosophic Anarchist), গিল্ড্ সোশিয়ালিষ্ট (Guild Socialist), চর্চ্চস্বাতন্ত্র্যবাদী, শ্রমিক-সঙ্ঘবাদী প্রভৃতি নানা সম্প্রদায়ের সংস্কারক, ষ্টেটের শক্তি খর্ব্ব করিয়া সমাজের মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র নানা শক্তি-কেন্দ্রের প্রতিষ্ঠা কামনা করিতেছেন। গিজো দেখাইয়াছেন, কেমন করিয়া সমাজের নানা খণ্ড শক্তি সংহত হইয়া এক একটি বিরাট্ কেন্দ্রীভূত রাষ্ট্রশক্তি গড়িয়া উঠিয়াছে, এবং এই পরিণতিকেই তিনি চরম পরিণতি মনে করিয়াছেন। কিন্তু এখন দেখা যাইতেছে, ইতিমধ্যেই সমাজের চিন্তাস্রোত বিপরীত গতি অবলম্বন করিতে আরম্ভ করিয়াছে।

আধুনিক চিন্তা ও আধুনিক ইতিহাসের সম্পর্কে আলোচনা করিলে গিজোর গ্রন্থে কোন কোন বিষয়ে এইরূপ অসম্পূর্ণতা দেখা যাইবে, তাহাতে কিছুই বিচিত্র নাই। কিন্তু তিনি যে বিশেষ ক্ষেত্রে দৃষ্টি নিবদ্ধ করিয়াছেন, সেই রাষ্ট্রীয় ইতিহাসের ক্ষেত্রে তাঁহার অদ্ভুত বিশ্লেষণক্ষমতা ও অন্তর্দৃষ্টি বাস্তবিকই বিস্ময়কর। এত অল্প পরিসরের মধ্যে ইউরোপের রাষ্ট্রীয় সভ্যতার ইতিহাসের এমন গভীর ও ব্যাপক আলোচনা আর কোন গ্রন্থে দুর্লভ। এ সভ্যতা আজ দিগ্বিজয়ীর বেশে আমাদের একান্ত সন্নিকটে আসিয়া পড়িয়াছে।

ইহাকে মূঢ়ের মত ঠেলিয়া রাখিলেও কল্যাণ নাই, অন্ধভক্তির সহিত মোহাচ্ছন্নভাবে উপাসনা করিলেও লাভ নাই। ইহাকে বুঝিয়া লইতে হইবে—ইহার যথার্থ প্রকৃতির সহিত পরিচয় স্থাপন করিতে হইবে। এবং এ পরিচয় লাভের পক্ষে গিজোরচিত বর্ত্তমান গ্রন্থ একটি প্রধান সহায়।

শ্রীরবীন্দ্রনারায়ণ ঘোষ

# নিবেদন

বিশ্ববিদ্যালয়ের উচ্চতম শ্রেণীতে শিক্ষণীয় বিষয়ের উপযোগিরূপে পাশ্চাত্য সাহিত্য হইতে বঙ্গভাষায় সঙ্কলন ও অনুবাদ করিয়া—ইতিহাস, দর্শন, সমালোচনা ও বিজ্ঞান বিষয়ে গ্রন্থ "সাহিত্য-সংরক্ষণ গ্রন্থাবলী" নামে প্রকাশ করার প্রয়োজনীয়তা দেখাইয়া, অধ্যাপক শ্রীযুক্ত বিনয়কুমার সরকার এম এ মহাশয় গত ১৩১৮ সালের ২১শে কার্ত্তিক তারিখে পরিষৎকে যে পত্র লিখিয়াছিলেন, তাহা এই সঙ্গে মুদ্রিত হইল। এই শ্রেণীর সাহিত্য প্রচারের জন্য শ্রীযুক্ত বিনয়বাবু তাঁহার পত্রোক্ত ৫০০০৲ টাকার মধ্যে ১০০০৲ টাকা পরিষৎকে দান করেন। অতঃপর শ্রীযুক্ত বিনয়বাবুর পত্রোক্ত "লেখক নির্ব্বাচন ও কার্য্যভার-সমিতি" (শ্রীযুক্ত ডাক্তার ব্রজেন্দ্রনাথ শীল, ৺রামেন্দ্রসুন্দর ত্রিবেদী ও শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত) কর্ত্তৃক রিপণ কলেজের অধ্যাপক ও প্রতিষ্ঠাবান্ সাহিত্যিক শ্রীযুক্ত বিপিনবিহারী গুপ্ত এম্ এ মহাশয়, ফরাসী পণ্ডিত এম্ গিজো ( M. Guizot ) মহাশয়ের লিখিত 'ইউরোপীয় সভ্যতার ইতিহাস' গ্রন্থের অনুবাদক নির্ব্বাচিত হন। তিনি কিছু অনুবাদ করিয়া শারীরিক অপটুতাবশতঃ সেই কার্য্য হইতে অবসর গ্রহণ করেন। তৎপরে রিপণ কলেজের অন্যতম অধ্যাপক শ্রীযুক্ত রবীন্দ্রনারায়ণ ঘোষ এম্ এ মহাশয়ের উপর এই কার্য্যভার অর্পিত হয়। শ্রীযুক্ত রবীন্দ্রবাবু গ্রন্থের অনুবাদ করেন এবং পরিষদের এক একটি বিশেষ অধিবেশনে এক এক অধ্যায় পঠিত হয়। তৎপরে 'নব্যভারত' মাসিক পত্রে উহা ধারাবাহিকভাবে প্রকাশিত হয়। ইতিমধ্যে গ্রন্থমুদ্রণের আয়োজন করা হয়। কিন্তু তৎপূর্ব্বে গ্রন্থ পরীক্ষা করাইবার সময় উপস্থিত

হইলে শ্রীযুক্ত বিনয়বাবুর নির্ব্বাচিত পরীক্ষকত্রয়ের মধ্যে শ্রীযুক্ত ডাক্তার ব্রজেন্দ্রনাথ শীল মহাশয় অনবকাশবশতঃ এই কার্য্যভার হইতে অবসর গ্রহণ করেন এবং আচার্য্য রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় তথন পরলোকে। কাজেই তথন শ্রীযুক্ত বিনয়বাবুর সম্মতিক্রমে এই দুইজন পরীক্ষকের স্থলে মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী এবং অধ্যাপক শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র মহাশয়দ্বয় পরীক্ষক নির্ব্বাচিত হইলেন। ইহাঁরা উভয়ে এবং শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয় অনুবাদ পরীক্ষা করিয়া, পরিষৎ কর্ত্তৃক প্রকাশের উপযোগী বলিয়া মতপ্রকাশ করিলে গ্রন্থখানি পরিষদের গ্রন্থাবলীভুক্ত হইয়া প্রকাশিত হইল।

এই প্রসঙ্গে পরিষদের পক্ষ হইতে শ্রীযুক্ত বিনয় বাবুর নিকট আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছি। কেন না, তাঁহারই সাহায্যে ও উদ্যমে পরিষদের উদ্দেশ্যানুযায়ী "ভাষান্তর হইতে উৎকৃষ্ট গ্রন্থ অনুবাদ ও প্রকাশে"র সূচনা হয়। এতদ্ব্যতীত পরীক্ষকগণ কষ্ট স্বীকারপূর্ব্বক গ্রন্থের পাণ্ডুলিপি পরীক্ষা করিয়া আমাদের বিশেষ ধন্যবাদভাজন হইয়াছেন।

পরিশেষে আন্তরিক কৃতজ্ঞতার সহিত জানাইতেছি যে, পরীক্ষকগণ তাঁহাদের সমুদয় পারিশ্রমিক ২৫০৲ এবং গ্রন্থের অনুবাদক শ্রীযুক্ত রবীন্দ্রবাবু তাঁহার প্রাপ্য পারিশ্রমিক ৭৫০৲ টাকার মধ্যে ২৫০৲ আড়াই শত টাকা পরিষদের আর্থিক অস্বচ্ছলতা লক্ষ্য করিয়া পরিষদের সাধারণ তহবিলে দান করিয়াছেন।

শ্রীঅমূল্যচরণ বিদ্যাভূষণ
বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সম্পাদক।

## শ্রীযুক্ত বিনয়কুমার সরকার মহাশয়ের পত্র

২৬ সুকিয়া ষ্ট্রীট, কলিকাতা,
২১শে কার্ত্তিক, ১৩১৮।

মান্যবর শ্রীযুক্ত বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-সম্পাদক
মহাশয় সমীপেষু—

সবিনয় নিবেদন,—

বিশ্ববিদ্যালয়ের উচ্চতম শ্রেণীতে ইতিহাস, দর্শন, সমালোচনা ও বিজ্ঞান, এই চারি শ্রেণীর সাহিত্যসম্বন্ধীয় শিক্ষণীয় বিষয়ের আলোচনায় ব্যবহারের জন্য বাঙ্গালা সাহিত্যকে উপযোগী করিয়া তুলা যে অবশ্য কর্ত্তব্য, তাহা বোধ হয়, প্রত্যেক সাহিত্যানুরাগীই অনুমোদন করিবেন। এতদুদ্দেশ্যে পাশ্চাত্য সাহিত্য হইতে বঙ্গভাষায় গ্রন্থাদি সঙ্কলন ও অনুবাদ করা আবশ্যক এবং বর্ত্তমান অবস্থায় সংরক্ষণ-নীতি অবলম্বনপূর্ব্বক উপযুক্ত বৃত্তি দ্বারা যোগ্য ব্যক্তিকে নিযুক্ত করিতে হইবে। এই ধারণায় বিগত মাঘ মাসে উত্তর-বঙ্গ সাহিত্য-সম্মিলনের মালদহ অধিবেশনে "সাহিত্য-সেবী" নামক একটি প্রবন্ধ পাঠ করিয়াছিলাম। তাহার ফলে, বহু সাহিত্য-সেবী ও সাহিত্য-পরিপোষক এ বিষয়ে ঔৎসুক্য প্রকাশ করেন। এতদ্দ্বারা বিশেষভাবে উৎসাহিত হইয়া, গত বৈশাখ মাসে ময়মনসিংহ-সাহিত্য-সম্মিলনে একটী প্রস্তাব উপস্থাপিত করি এবং বহুল প্রচারোদ্দেশে উহা স্বতন্ত্রভাবে মুদ্রিত হইয়া বিতরিত হয়। ঐ প্রস্তাব

পরিশিষ্টে প্রদত্ত হইল।* উক্ত সম্মিলনে কাসিমবাজারের বিদ্যোৎসাহী ও সাহিত্যানুরাগী মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর কর্ত্তৃক উহা সমর্থিত হইয়া উপস্থিত সভ্যমণ্ডলী কর্ত্তৃক পরিগৃহীত হইয়াছিল।

বর্ত্তমান উদ্দেশ্য-সাধনকল্পে কিছু পূর্ব্ব হইতেই আমি অর্থসংগ্রহে প্রবৃত্ত আছি। সম্প্রতি প্রধানতঃ আমার শ্রদ্ধেয় বন্ধু শ্রীযুক্ত ব্রজেন্দ্রকিশোর রায় চৌধুরী ও শ্রীযুক্ত রাধাকুমুদ মুখোপাধ্যায় মহাশয়গণের সাহায্যে ও অনুকম্পায় সংগৃহীত ৫০০০৲ পাঁচ সহস্র টাকা আমি বঙ্গীয়-সাহিত্য-পরিষদের হস্তে সমর্পণ করিতে ইচ্ছা করি। নিম্নলিখিত সর্ত্তে আপনারা এই অর্থ গ্রহণ করিলে কৃতার্থ হইব ;—

১। এই অর্থদ্বারা "সাহিত্য-সংরক্ষণ-গ্রন্থাবলী" নামে এক শ্রেণীর গ্রন্থপ্রকাশের ব্যবস্থা করা হইবে।

২। এই বৃত্তি দ্বারা দুইটি কার্য্য সাধিত হইবে ;—

(ক) পাশ্চাত্য-দর্শনের ইতিহাস প্রণয়ন। যথা ;—Schwegler, Weber প্রভৃতি পণ্ডিতগণের লিখিত গ্রন্থাবলম্বনে বাঙ্গালা ভাষায় পাশ্চাত্য দর্শনের ইতিহাস রচনা করিতে হইবে।

(খ) ফরাসী পণ্ডিত Guizot-প্রণীত "ইউরোপীয় সভ্যতার ইতিহাস" নামক গ্রন্থের ( বাঙ্গালী পাঠকের উপযোগী করিয়া ) সরল বঙ্গানুবাদ।

৩। কার্য্যপ্রণালী ;—

(ক) পুস্তকের কিয়দংশ লিখিত হইলে, লেখককে উহা বঙ্গীয়-সাহিত্য-পরিষদে বক্তৃতাকারে পাঠ করিতে হইবে। তাহার পরে প্রবন্ধগুলি

* ময়মনসিংহ-সাহিত্য-সম্মিলনে গৃহীত প্রস্তাব,—"বঙ্গভাষার বিশেষ পুষ্টি ও শ্রীবৃদ্ধির উদ্দেশ্যে এবং অন্যান্য সমুন্নত ভাষার ন্যায় তাহাকে উন্নত করিবার জন্য দেশের কৃতবিদ্য শক্তিশালী বিশেষজ্ঞ পণ্ডিতগণ দ্বারা উপযুক্ত উপায়ে বিবিধ শাস্ত্রের গ্রন্থরচনা, সঙ্কলন ও অনুবাদ করাইবার ব্যবস্থার নিমিত্ত একটি ধনভাণ্ডার স্থাপিত হওয়া আবশ্যক।"

বিভিন্ন মাসিক পত্রিকায় প্রকাশিত করিবার ব্যবস্থা করিতে হইবে। সমগ্র গ্রন্থ অথবা গ্রন্থের যে অংশটুকু স্বতন্ত্র খণ্ডে প্রকাশিত হইবার উপযুক্ত, তাহা ঐরূপে সাময়িক পত্রে প্রকাশিত হইলে, পরীক্ষকের নিকট ঐ রচনা প্রেরিত হইবে। পরীক্ষকের মন্তব্য অনুসারে লেখককে উক্ত রচনার যথোচিত পরিবর্ত্তন করিতে হইবে।

(খ) এই দুই পুস্তকেরই আলোচ্য বিষয় সম্বন্ধে শ্রীযুক্ত ডাঃ ব্রজেন্দ্রনাথ শীল এম এ, পি এইচ ডি মহাশয় এবং ভাষা সম্বন্ধে শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ ও শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয়গণ পরীক্ষক থাকিবেন।

(গ) প্রথম পুস্তক অন্ততঃ এক হাজার পৃষ্ঠায় সম্পূর্ণ হইয়া দুই বা তিন খণ্ডে প্রকাশিত হইবে।

৪। ব্যয়ের হিসাব ;—

| | | |
|---|---|---|
| প্রথম গ্রন্থ।— | মুদ্রণ— | ১৫০০৲ |
| | লেখকের পারিশ্রমিক— | ১২০০৲ |
| | পরীক্ষকগণের পারিশ্রমিক— | ৩০০৲ |
| দ্বিতীয় গ্রন্থ।— | মুদ্রণ— | ১০০০৲ |
| | লেখকের পারিশ্রমিক— | ৭৫০৲ |
| | পরীক্ষকগণের পারিশ্রমিক— | ২৫০৲ |
| | | ৫০০০৲ |

৫। গ্রন্থের স্বত্ব ;—

(ক) প্রত্যেক গ্রন্থ হাজার কাপি করিয়া মুদ্রিত হইবে এবং পরিষৎ কর্ত্তৃক উহার মূল্য নির্দ্ধারিত হইবে।

(খ) পরিষৎ কর্ত্তৃক প্রত্যেক গ্রন্থের দুই শত কাপি বিশিষ্ট সাহিত্যিকগণকে উপহারস্বরূপ প্রদত্ত হইবে। আর লেখকের ইচ্ছানুসারে ২৫ কাপি পুস্তক বিতরিত হইতে পারিবে।

(গ) অবশিষ্ট কাপিগুলি পরিষদের সম্পত্তিরূপে পরিগণিত হইবে।

(ঘ) অন্যান্য সংস্করণ সম্বন্ধে পরিষদের সম্পূর্ণ স্বত্বাধিকার থাকিবে।

৬। গ্রন্থের যে পরিমাণ অংশ এক খণ্ডে প্রকাশিত হইবার উপযুক্ত, তাহা পরীক্ষকগণের মনোনীত হইবার পূর্ব্বে কোন লেখক ন্যায্য পারিশ্রমিকের কোন অংশ পাইবেন না।

৭। লেখক-নির্ব্বাচন ;—

(ক) সাধারণতঃ বাঙ্গালা-সাহিত্যে লব্ধপ্রতিষ্ঠ এবং দেশীয় বা বিদেশীয় বিশ্ববিদ্যালয়ের উপাধিপ্রাপ্ত ব্যক্তি ব্যতীত অপর কেহ এই রচনা-ভার গ্রহণ করিতে পারিবেন না।

(খ) শ্রীযুক্ত ডাক্তার ব্রজেন্দ্রনাথ শীল এম্ এ, পি এইচ ডি, শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ ও শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত এম্ এ মহাশয়-গণকে লইয়া নির্ব্বাচনাদি ও কার্য্যভার-সমিতি গঠিত হইবে। উক্ত সমিতি যাঁহাকে গ্রন্থরচনা বিষয়ে উপযুক্ত বিবেচনা করিবেন, তাঁহারা তাঁহাকেই আহ্বান করিয়া গ্রন্থ-রচনা-ভার অর্পণ করিবেন।

(গ) রচনা-কার্য্যের ভার পাইবার জন্য কেহ আবেদন করিলে, তাহা গৃহীত হইবে না।

৮। প্রকাশিত গ্রন্থদ্বয়ের ভূমিকায় এই সংরক্ষণ-নীতি-প্রতিষ্ঠাবিষয়ক পত্র সংযুক্ত থাকিবে। পরিষদের পত্রিকা, পঞ্জিকা প্রভৃতিতে এই পত্র ও পরিশিষ্ট প্রকাশিত হইবে।

৯। সম্প্রতি বরেণ্য কবি শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের সম্বর্দ্ধনার জন্য যে সমিতি গঠিত হইয়াছে, তাঁহাদের উদ্দেশ্যের সহিত আমার সম্পূর্ণ ও আন্তরিক সহানুভূতি আছে। যদি তাঁহারা রবীন্দ্র বাবুর সম্বর্দ্ধনা উদ্দেশ্যে সংগৃহীত সমুদায় অর্থ এই সাহিত্য-সংরক্ষণ-ভাণ্ডারে ( পূর্ব্বকথিত সংরক্ষণ-প্রস্তাব অনুসারে ) প্রদান করেন, তবে এই ভাণ্ডারের ৫০০০৲ পাঁচ সহস্র টাকা উক্ত সংগৃহীত অর্থের সহিত একযোগে "রবীন্দ্রবৃত্তি"

প্রতিষ্ঠার জন্য নিয়োজিত হইবে এবং এই যুক্ত ভাণ্ডার হইতে প্রকাশিত গ্রন্থনিচয় "সাহিত্য-সংরক্ষণ-গ্রন্থাবলী—রবীন্দ্র-বৃত্তি-প্রাপ্ত" এই নামে অভিহিত হইবে।

বিনয়াবনত

শ্রীবিনয়কুমার সরকার।

# সূচীপত্র

প্রভাব—বর্ব্বর বিজেতৃবর্গ—তাহাদের প্রভাবে আধুনিক জগতে ব্যক্তিগত স্বাতন্ত্র্য ও ব্যক্তিগত মানব সম্বন্ধের বিকাশ—পঞ্চম শতাব্দীতে সভ্যতার বিভিন্ন উপাদানের সারোল্লেখ।

## তৃতীয় অধ্যায়—

আলোচ্য বিষয়—সভ্যতার অঙ্গীভূত প্রত্যেক বিভিন্ন পদ্ধতিই ন্যায্য-শাসনাধিকার দাবী করিতেছে—রাষ্ট্রনৈতিকক্ষেত্রে ন্যায্য শাসনাধিকার কাহাকে বলে?—পঞ্চম শতাব্দীতে সমস্ত বিচিত্র শাসনপদ্ধতির এক-কালীন অবস্থিতি—ব্যক্তি, সম্পত্তি ও প্রতিষ্ঠানসমূহের অবস্থায় স্থিরতা ও নৈশ্চিত্যের অভাব—ইহার দুই কারণ:—(১) বাহ্যকারণ, বর্ব্বর আক্রমণের দীর্ঘকালব্যাপ্তি; (২) নৈতিক কারণ, বর্ব্বরপ্রকৃতি-সুলভ আত্মসর্ব্বস্ব ব্যক্তিত্বের ভাব—সভ্যতার চারিটি মূল বীজ:—(১) শান্তিশৃঙ্খলার প্রয়োজনীয়তা, (২) রোমকসাম্রাজ্যের স্মৃতি, (৩) খৃষ্টীয় চর্চ্চ, (৪) বর্ব্বরসমাজের প্রভাব—বর্ব্বরগণকর্ত্তৃক, পৌরসমাজ-কর্ত্তৃক, স্পেনের যাজক-সঙ্ঘ কর্ত্তৃক এবং শার্লমাঞি ও আল্‌ফ্রেড্‌-কর্ত্তৃক শৃঙ্খলাস্থাপনের চেষ্টা—জার্ম্মান ও আরব আক্রমণের অবসান—ফিউডাল বা ভূস্বামিতন্ত্র-পদ্ধতির আবির্ভাব।

## চতুর্থ অধ্যায়—

আলোচ্য বিষয়—তথ্য ও তত্ত্বের অবিচ্ছেদ্য সম্পর্ক—পৌর সমাজ অপেক্ষা গ্রাম্য সমাজের প্রভাবাধিক্য—একটি ক্ষুদ্র ভূস্বামিতন্ত্র বা ফিউডাল সমাজের গঠনপদ্ধতি—ভূস্বামীর অন্তঃপ্রকৃতি ও পারিবারিক জীবনের উপর ফিউডাল-পদ্ধতির প্রভাব—ফিউডাল-পদ্ধতির প্রতি প্রজা-সাধারণের বিদ্বেষ—দাস-বর্গের কল্যাণ সাধন বিষয়ে যাজকগণের অক্ষমতা—ফিউডাল-সমাজে শৃঙ্খলা স্থাপন করা অসাধ্য ছিল কেন?—

(১) পরাক্রান্ত কর্ত্তৃশক্তির অভাব; (২) দেশব্যাপী সাধারণ শাসনশক্তির অভাব; (৩) নানা স্বতন্ত্র খণ্ড সমাজ লইয়া ফেডারেশনপদ্ধতি অনুসারে শাসনমণ্ডলী গঠন করা দুঃসাধ্য—প্রতিরোধ ও বিদ্রোহের অধিকার ফিউডাল-পদ্ধতির অন্তর্নিহিত তত্ত্ব—ফিউডাল পদ্ধতির প্রভাব ব্যক্তিত্ব বিকাশের অনুকূল, কিন্তু সমাজশৃঙ্খলার বিরোধী।

## পঞ্চম অধ্যায়—

আলোচ্য বিষয়—ধর্ম্মতত্ত্ব সমাজ বন্ধনের অনুকূল—দমন ও দণ্ড চালন শাসনতন্ত্রের সার তত্ত্ব নহে—কি কি লক্ষণ থাকিলে শাসনতন্ত্র ন্যায্য শাসনাধিকারী হয়? (১) যোগ্যতম পাত্রের হস্তে শাসন-ক্ষমতার ন্যাস; (২) শাসিতবর্গের স্বাধীন অধিকারের প্রতি সম্মান প্রদর্শন—চর্চ্চ একটি বৃত্তি-মূলক সমাজ, বংশগত জাতি নহে, সুতরাং চর্চ্চের মধ্যে প্রথম লক্ষণ বর্ত্তমান আছে—চর্চ্চের মধ্যে নির্ব্বাচন ও মনোনয়নের নানা বিভিন্ন প্রণালী—চর্চ্চ নিজের কর্ত্তৃত্বশক্তি অনেক সময় অন্যায়পূর্ব্বক বিস্তার করিয়া লইয়াছিল ও অনেক সময় অন্যায়পূর্ব্বক বাহুবল প্রয়োগ করিয়াছিল, সুতরাং চর্চ্চের মধ্যে দ্বিতীয় লক্ষণের অভাব—চর্চ্চের মধ্যে মানবচিত্তের আলোড়ন ও স্বাধীনতা—চর্চ্চের সহিত রাজন্যবর্গের বিচিত্র সম্বন্ধ—চর্চ্চের পারত্রিক কর্ত্তৃত্বশক্তির স্বাতন্ত্র্য প্রতিষ্ঠা—চর্চ্চকর্ত্তৃক ঐহিক শাসনশক্তি অধিকারের চেষ্টা।

## ষষ্ঠ অধ্যায়—

আলোচ্য বিষয়—চর্চ্চের মধ্যে শাসক ও শাসিতবর্গের পার্থক্যসাধন—যাজকসমাজের উপর সাধারণ জনসমাজের গৌণপ্রভাব—সমাজের সকল স্তর হইতে লোক সংগ্রহ করিয়া যাজকসম্প্রদায়ের গঠন—সাধারণ সমাজশৃঙ্খলা ও বিধিপ্রণয়নের উপর চর্চ্চের প্রভাব—প্রায়শ্চিত্তপ্রথা—

চর্চ্চের মধ্যে মানবচিত্তের বিকাশ সম্পূর্ণভাবে ধর্ম্মতত্ত্বমূলক—চর্চ্চ সাধারণতঃ প্রবল শাসনশক্তির পক্ষ অবলম্বন করিয়া আসিয়াছে—ইহাতে বিস্ময়ের কারণ নাই; কারণ, সকল ধর্ম্মেরই উদ্দেশ্য মানুষের স্বাধীনতা নিয়ন্ত্রিত করা—পঞ্চম হইতে দ্বাদশ শতাব্দী পর্য্যন্ত চর্চ্চের বিভিন্ন অবস্থা-পরম্পরা—(১) সাম্রাজ্য-যুগের চর্চ্চ—(২) বর্ব্বরযুগের চর্চ্চ; ঐহিক ও পারত্রিক শাসনের পার্থক্য-নীতির বিকাশ; মঠধারী সন্ন্যাসিসম্প্রদায়ের উদ্ভব—(২) ফিউডালযুগের চর্চ্চ; শৃঙ্খলাবন্ধনের চেষ্টা; সংস্কার চেষ্টার অভাব; সপ্তম গ্রেগরী—যাজকতন্ত্র চর্চ্চ—স্বাধীন গবেষণাপ্রবৃত্তির পুনরুজ্জীবন; আবেলার্ড—পৌর সমাজের পুনরুজ্জীবন—উভয় ঘটনার পরস্পর নিরপেক্ষতা।

## সপ্তম অধ্যায়—

আলোচ্য বিষয়—দ্বাদশ শতাব্দী ও অষ্টাদশ শতাব্দীর পৌরসমাজের তুলনামূলক চিত্র—দুইটি প্রশ্ন—(১) পৌরসমাজসমূহের স্বাধীন অধিকার লাভ—পঞ্চম হইতে দ্বাদশ শতাব্দী পর্য্যন্ত পুরীসমূহের অবস্থা—তাহাদের ক্ষয় ও পুনরুজ্জীবন—সামাজিক বিদ্রোহ—চার্টার বা অধিকারপত্র—পুরীসমূহের স্বাধীনতালাভের সামাজিক ও নৈতিক পরিণাম—(২) পুরী-সমূহের আভ্যন্তরীণ শাসনব্যবস্থা—জনসাধারণের সভাসমিতি—শাসন-কর্ত্তৃগণ—উচ্চ ও নিম্নশ্রেণীর নাগরিক—ইউরোপের বিভিন্ন দেশে পুরী-সমূহের অবস্থাবৈচিত্র্য।

## অষ্টম অধ্যায়—

আলোচ্য বিষয়—ইউরোপীয় সভ্যতার সাধারণ ইতিহাসের সংক্ষিপ্ত পরিচয়—ইহার বিশিষ্ট ও মৌলিক প্রকৃতি—কোন্ যুগে এই প্রকৃতি প্রকট হইতে লাগিল—দ্বাদশ হইতে ষোড়শ শতাব্দী পর্য্যন্ত ইউরোপের

অবস্থা—ক্রুসেড্ বা ধর্ম্মযুদ্ধসমূহের প্রকৃতি—তাহাদের নৈতিক ও সামাজিক কারণসমূহ—ত্রয়োদশ শতাব্দীর শেষভাগে এই সকল কারণের অন্তর্দ্ধান—সভ্যতার উপর ক্রুসেড্‌সমূহের প্রভাব।

## নবম অধ্যায়—

আলোচ্য বিষয়—ইউরোপের ও জগতের ইতিহাসে রাজশক্তির অসামান্য প্রভাব—এই প্রভাবের যথার্থ কারণ—দুই দিক্ হইতে রাজতন্ত্র প্রতিষ্ঠানের বিচার হওয়া আবশ্যক—(১) ইহার যথার্থ সনাতন প্রকৃতি—ইহা ন্যায়শাসনের বিগ্রহস্বরূপ—কিন্তু সর্ব্বতোভাবে নহে—(২) ইহার নমনীয়তা ও বৈচিত্র্য—ইউরোপের রাজতন্ত্র, নানা বিভিন্ন-প্রকৃতির রাজ-তন্ত্র হইতে উদ্ভূত—(১) বর্ব্বর রাজতন্ত্র—(২) রোমকসাম্রাজ্যের রাজতন্ত্র—(৩) ফিউডাল রাজতন্ত্র—(৪) আধুনিক অর্থাৎ যথার্থ রাজতন্ত্র,—ইহার যথার্থ প্রকৃতি।

## দশম অধ্যায়—

আলোচ্য বিষয়—আধুনিক ইউরোপের নানা বিভিন্ন সামাজিক উপাদানের মিলন সাধন করিয়া, তাহাদিগকে এক কেন্দ্রশক্তির অধীনে এক সমাজে একযোগে অবস্থান ও কার্য্য করাইবার জন্য বিচিত্র চেষ্টা—(১) যাজকতন্ত্রের অধীনে শৃঙ্খলাস্থাপনের চেষ্টা—এ চেষ্টা কেন ব্যর্থ হইল—চারিটি প্রধান বাধা—সপ্তম গ্রেগরীর দোষাবলী—চর্চ্চের প্রভুত্বের বিরুদ্ধে প্রতিক্রিয়া—প্রজাসাধারণের পক্ষ হইতে—রাজার পক্ষ হইতে—(২) গণতন্ত্রমূলক সমাজগঠনের চেষ্টা—ইটালীয় গণতন্ত্রসমূহ—তাহাদের দোষাবলী—দক্ষিণ ফ্রান্সের পৌররাষ্ট্রসমূহ—আলবিজেন্স্‌দিগের বিরুদ্ধে ধর্ম্মযুদ্ধাভিযান—সুইস্ গণতন্ত্রমণ্ডলী—ফ্লাণ্ডার্স ও রাইন্-তীরের পুরী-সমূহ—হান্‌সেয়াটিক পুরী-মণ্ডলী—ফিউডাল অভিজাতবর্গ ও পুরী-

সমূহের সংঘর্ষ—(৩) মিশ্র শাসনতন্ত্রের অধীনে শৃঙ্খলাবন্ধনের চেষ্টা—ফ্রান্সের ষ্টেট্‌স্ জেনারাল—স্পেন ও পর্ত্তুগালের কর্টেস্—ইংলণ্ডের পার্লিয়ামেণ্ট—জার্ম্মানীর বিশেষ অবস্থা—তাহাদের সকলের চেষ্টাই ব্যর্থ হইল—ব্যর্থতার কারণ—ইউরোপের সাধারণ প্রবণতা কোন্ দিকে ?

## একাদশ অধ্যায়—

আলোচ্য বিষয়—পঞ্চদশ শতাব্দীর বিশিষ্ট প্রকৃতি—জাতিসমূহের ও শাসনতন্ত্রসমূহের কেন্দ্রীকরণের দিকে গতি—(১) ফ্রান্স্—ফরাসী জাতীয় ভাবের উদ্ভব—একাদশ লুইর শাসন—(২) স্পেন—(৩) জার্ম্মানী—(৪) ইংলণ্ড—(৫) ইটালী—রাষ্ট্রসমূহের বাহ্য সম্পর্ক ও আন্তর্জাতিক রাজনীতির উদ্ভব—ধর্ম্মজগতে আন্দোলন—অভিজাতবর্গ-প্রবর্ত্তিত সংস্কারচেষ্টা—কনষ্টান্স ও বাসেলের ধর্ম্মসঙ্গীতি—জনসাধারণপ্রবর্ত্তিত সংস্কারচেষ্টা—জন হুস্—সাহিত্যের পুনরুজ্জীবন—প্রাচীন যুগের প্রতি সমাদর—ক্লাসিকাল্ সম্প্রদায় বা স্বাধীন চিন্তার দল—সাধারণ কর্ম্মোদ্যম—সমুদ্রযাত্রা, আবিষ্কার ও উদ্ভাবন—উপসংহার।

## দ্বাদশ অধ্যায়—

আলোচ্য বিষয়—আধুনিক ইতিহাসে সাধারণ তথ্য আবিষ্কার করা দুরূহ—ষোড়শ শতাব্দীর ইউরোপের প্রতিকৃতি—ত্বরিত সিদ্ধান্তের বিপদ্—রিফর্মেশন বা ধর্ম্মসংস্কারের বিচিত্র কারণ নির্দ্দেশ—চিন্তা-জগতে একাধিপত্যের বিরুদ্ধে মানবচিত্তের বিদ্রোহ, ইহাই রিফর্মেশনের প্রধান লক্ষণ—ইহার প্রমাণ—বিভিন্ন দেশে রিফর্মেশনের ভাগ্যপরিণতি—রিফর্মেশনের দৌর্ব্বল্য কোথায় ?—জেসুইটসম্প্রদায়—ধর্ম্মবিপ্লব ও সামাজিক বিপ্লবের সাদৃশ্য।

## ত্রয়োদশ অধ্যায়—

আলোচ্য বিষয়—ইংরাজী বিপ্লবের সাধারণ প্রকৃতি—ইহার প্রধান প্রধান কারণ—ইহার মধ্যে ধর্ম্মবিপ্লবের অপেক্ষা রাষ্ট্রনৈতিক বিপ্লবেরই প্রাধান্য—ইহার মধ্যে তিনটি দলের প্রাধান্য :—(১) আইন সংস্কারের দল ; (২) রাষ্ট্রবিপ্লবের দল ; (৩) সামাজিক বিপ্লবের দল—তিন দলেরই ব্যর্থতা—ক্রমওয়েল—ষ্টুয়ার্টরাজগণের পুনঃ প্রতিষ্ঠা—বিধিসংস্কারক মন্ত্রিসভা—উচ্ছৃঙ্খল মন্ত্রিসভা—ইংলণ্ড ও ইউরোপে ১৬৮৮ খৃষ্টাব্দের বিপ্লব।

## চতুর্দ্দশ অধ্যায়—

আলোচ্য বিষয়—ইংলণ্ডে ও ইউরোপের মহাদেশখণ্ডে সভ্যতার ধারার তুলনা—সপ্তদশ ও অষ্টাদশ শতাব্দীতে ইউরোপে ফ্রান্সের প্রাধান্য—সপ্তদশ শতাব্দীতে ফ্রান্সের শাসনতন্ত্রের গুণে—অষ্টাদশ শতাব্দীতে দেশের ও জাতির গুণে—চতুর্দ্দশ লুইর শাসন—তাঁহার যুদ্ধ বিগ্রহ—তাঁহার পররাষ্ট্রনীতি—তাঁহার আভ্যন্তরীণ শাসনপ্রণালী—তাঁহার বিধি-বিধান—তাঁহার দ্রুত অবনতির কারণ—অষ্টাদশ শতাব্দীর ফ্রান্স—দার্শনিক বিপ্লবের মূলগত লক্ষণ—উপসংহার।

# ইউরোপীয় সভ্যতার ইতিহাস

## প্রথম অধ্যায়

আমাদের আলোচ্য বিষয়, ইউরোপীয় সভ্যতার ইতিহাস। সভ্যতা-বিকাশের দিক্ দিয়া ইউরোপের আধুনিক ইতিহাসের একটা মোটামুটি আলোচনা আমাদের উদ্দেশ্য। এই সভ্যতার মূল কোথায়, কোন্ পথে ইহার উন্নতি হইল, ইহার লক্ষ্য কোন্ দিকে, ইহার প্রকৃতি কি, এই সকল প্রশ্ন সম্মুখে রাখিয়া আমাদিগকে অগ্রসর হইতে হইবে।

"ইউরোপীয় সভ্যতা" বলিয়া যে কথাটি ব্যবহার করিলাম, তাহা নিরর্থক নহে। বাস্তবিকপক্ষে ইউরোপের বিভিন্ন রাষ্ট্রের সভ্যতার মধ্যে এমন একটা ঐক্য আছে, যাহা লক্ষ্য করিলে "ইউরোপীয় সভ্যতা" বলিয়া একটা স্বতন্ত্র সত্তার অস্তিত্ব অস্বীকার করিবার উপায় নাই। নানাপ্রকার স্থান, কাল, অবস্থাভেদ সত্ত্বেও এই সভ্যতা সর্ব্বত্র একই প্রকার ঘটনা-সমাবেশে উদ্ভূত হইয়াছে, একই মূলসূত্র অবলম্বন করিয়া অগ্রসর হইয়াছে এবং প্রায় সর্ব্বত্র একই প্রকার ফল প্রসব করিয়াছে। ইউরোপের এই সার্ব্বদেশিক সভ্যতার দিকেই আমি আপনাদের মনোযোগ আকর্ষণ করিতে চাই।

আবার ইহাও সুস্পষ্ট যে, এই সভ্যতার মূল ইউরোপের কোন একটি দেশের ইতিহাসের মধ্যে আবিষ্কার করা যায় না। ইউরোপীয় সভ্যতার ইতিহাস একদিকে যেমন সংক্ষিপ্ত ও অল্পকালব্যাপী, অন্য

দিকে ইহার বৈচিত্র্য তেমনি বিস্ময়কর। কোন একটি দেশে ইহা সম্পূর্ণ বিকাশ লাভ করে নাই। ইহার সর্ব্বাঙ্গসম্পূর্ণ রূপ প্রত্যক্ষ করিতে হইলে, বহুদূর দৃষ্টিসঞ্চালন করিতে হইবে। ইহার ইতিহাসের উপাদান সংগ্রহ করিবার জন্য কখনও ফ্রান্স, কখনও ইংলণ্ড, কখনও জার্ম্মাণী, কখনও বা স্পেনে অনুসন্ধান করিতে হইবে।

তবে ইউরোপীয় সভ্যতার ইতিহাস পর্য্যালোচনার পক্ষে ফ্রান্সের অধিবাসিবর্গের কতকগুলি বিশেষ সুবিধা আছে। কারণ, ফ্রান্স বরাবর ইউরোপীয় সভ্যতার কেন্দ্রস্থল অধিকার করিয়া আসিয়াছে। আমি এ কথা বলিতে চাহি না যে, ফ্রান্স সকল সময়ে এবং সকল দিক্ দিয়া সমগ্র ইউরোপীয় জাতির মধ্যে শীর্ষস্থান অধিকার করিয়া আসিয়াছে। কোন কোন যুগে ইটালী কলা-শিল্পের ক্ষেত্রে ফ্রান্সকে অতিক্রম করিয়া গিয়াছে; কখনও বা ইংলণ্ড রাজনৈতিক প্রতিষ্ঠানের দিক্ দিয়া অধিকতর উন্নতিসাধন করিয়াছে। এইরূপ বিশেষ বিশেষ যুগে ইউরোপের অন্যান্য জাতি বিশেষ বিশেষ ক্ষেত্রে ফ্রান্স অপেক্ষা অধিক উৎকর্ষ লাভ করিয়াছে। কিন্তু এ কথা অস্বীকার করিবার উপায় নাই যে, যখনই ফ্রান্স দেখিয়াছে যে, অন্য কোন জাতি তাহাকে পশ্চাতে ফেলিয়া যাইতেছে, তখনই সে নবীন উদ্যমে, অক্লান্ত চেষ্টায় অল্পকালের মধ্যেই সকলের সমকক্ষতা লাভ করিয়াছে। শুধু তাহাই নহে—ইউরোপের ইতিহাসের দিকে দৃষ্টিপাত করিলে, ইহাও দেখা যায় যে, যখনই কোন নূতন ভাব বা প্রতিষ্ঠান দেশবিশেষে উদ্ভূত হইয়া সমগ্র ইউরোপে ব্যাপ্তি ও সফলতা লাভ করিতে চাহিয়াছে, তখনই সেগুলিকে একবার ফ্রান্সের মাটিতে নূতন করিয়া তৈয়ারী হইতে হইয়াছে, এবং এই ফ্রান্স হইতে একপ্রকার নবজীবন লাভ করিয়া, তাহারা ইউরোপ জয় করিতে বাহির হইয়াছে। এমন কোন মহান্ ভাব নাই, সভ্যতার

এমন কোন মূলসূত্র নাই, যাহা ইউরোপে ছড়াইয়া পড়িবার পূর্ব্বে এইরূপে ফ্রান্সের ভিতর দিয়া যায় নাই।

তাহার কারণ এই। ফরাসী জাতির চরিত্রের মধ্যে এমন একটা সামাজিক সৌহৃদ্যের ভাব আছে, এমন একটা সহানুভূতির ক্ষমতা আছে, যাহাতে অন্যান্য জাতি অপেক্ষা ফরাসী জাতি সহজে ও অবাধে সর্ব্বত্র প্রসার লাভ করিতে সমর্থ হয়। তাহাদের ভাষার গুণেই হউক, তাহাদের চিন্তার বিশিষ্ট ভঙ্গীর দরুণই হউক বা তাহাদের মার্জ্জিত শিষ্টাচারের দরুণই হউক, এটা নিশ্চয় যে, ফরাসীজাতির চিন্তা ও ভাব অন্যান্য জাতির চিন্তা ও ভাব অপেক্ষা অধিক পরিমাণে প্রাঞ্জল, সুস্পষ্ট ও জনসাধারণের পক্ষে সহজবোধ্য হয় এবং সেই জন্য লোকসমাজে সহজেই প্রসার লাভ করে। এক কথায় প্রাঞ্জলতা, সামাজিকতা ও সহানুভূতিক্ষমতা, এই তিনটি গুণ লইয়াই ফ্রান্সের জাতীয় প্রকৃতির বিশেষত্ব এবং এই গুণেই ফ্রান্স ইউরোপীয় সভ্যতার ইতিহাসে নেতৃস্থান অধিকার করিবার যোগ্যতা লাভ করিয়াছে।

সুতরাং ইউরোপীয় সভ্যতার মর্ম্মস্থলে প্রবেশ করিতে হইলে, ফ্রান্সকেই আমাদের আলোচনার কেন্দ্রস্বরূপ অবলম্বন করিতে হইবে।

এইখানে কতকগুলি গোড়াকার কথা পরিষ্কার করিয়া লওয়া কর্ত্তব্য মনে করিতেছি। কিছুদিন হইতে একটা কথা উঠিয়াছে যে, বাস্তব তথ্য ও বাস্তব ঘটনাবলীর যথাযথ বিবরণ প্রদান করাই ইতিহাসের একমাত্র কর্ত্তব্য। তথ্যের গণ্ডী অতিক্রম করিয়া তত্ত্বালোচনায় প্রবৃত্ত হওয়া ইতিহাসের পক্ষে অনধিকারচর্চ্চা। ইহা যথার্থ কথা, সন্দেহ নাই। কিন্তু এটা মনে রাখিতে হইবে যে, সাধারণে আপাতদৃষ্টিতে যে সকল তথ্যকে ইতিহাসের একমাত্র বিষয় বলিয়া মনে করিতে চাহেন, তাহা ছাড়া আরও বহুসংখ্যক ও বহুপ্রকারের তথ্য আছে, যাহা ইতিহাসে

স্থান পাইবার যোগ্য। সকল তথ্যই একশ্রেণীর নহে। এমন অনেক তথ্য ও ঘটনা আছে, যাহা বাহ্য ও সহজে প্রত্যক্ষগোচর; যথা—যুদ্ধ, বিগ্রহ ও রাষ্ট্রশক্তিপ্রবর্তিত নানা বাহ্য অনুষ্ঠান। আবার অনেক তথ্য আছে, যাহা নৈতিক ও আধ্যাত্মিক জগতের তথ্য। যদিও ইহারা অপেক্ষাকৃত সূক্ষ্ম, সহজে বাহির হইতে চোখে পড়ে না, তথাপি ইহারা কাল্পনিক নহে, সম্পূর্ণরূপে বাস্তব। আবার একদিকে যেমন এমন অনেক ঘটনা আছে, যাহা স্বতন্ত্র, দেশকালনির্দ্দিষ্ট, সংজ্ঞাবিশিষ্ট, তেমতি অপর দিকে এমন অনেক ঘটনা আছে, যাহারা ব্যাপক, যাহারা কোন বিশেষ সংজ্ঞার দ্বারা চিহ্নিত নয়, যাহাদের সন তারিখ নির্দ্দেশ করা যায় না, যাহাদিগকে কোন নির্দ্দিষ্ট গণ্ডীর মধ্যে সীমাবদ্ধ করা যায় না, অথচ যাহাদিগকে ইতিহাস হইতে বাদ দিলে, ইতিহাস অঙ্গহীন হইয়া পড়ে।

ঐতিহাসিক ঘটনাবলীর পরস্পর সম্বন্ধনির্ণয় ও যোগসূত্র আবিষ্কার, তাহাদের কার্য্যকারণবিচার—এক কথায় আমরা যাহাকে ইতিহাসের তত্ত্বাংশ বলিয়া থাকি—এ সমস্তই ইতিহাসের বিষয়ীভূত এবং যুদ্ধ-বিগ্রহাদি বাহ্য ঘটনার বিবরণ অপেক্ষা ঐতিহাসিকতার হিসাবে কোন অংশে ন্যূন নহে। এই সকল সূক্ষ্ম তথ্যের যথাযথ বিবৃতি ও বিশ্লেষণ করা বা ইহাদিগকে সুস্পষ্ট ও জীবন্ত রঙ্গে ফুটাইয়া তোলা যে অপেক্ষাকৃত দুরূহ ও শ্রমসঙ্কুল, তাহাতে সন্দেহ নাই। কিন্তু দুরূহ বলিয়া ইহাদিগকে ছাড়িয়া দিবার উপায় নাই। কারণ, এইগুলিই ইতিহাসের সারাংশ।

আমরা যাহাকে সভ্যতা বলি, তাহা এইরূপ একটি সূক্ষ্ম, জটিল, ব্যাপক ও নিগূঢ় ঐতিহাসিক তথ্য। ইহার বিবরণ দেওয়া কঠিন, সন্দেহ নাই; কিন্তু ইহার একটী বাস্তব সত্তা আছে, ইতিহাসে স্থান

পাইবার অধিকার আছে। আমরা ইহার সম্বন্ধে নানা প্রশ্ন উত্থাপন করিতে পারি। এ প্রশ্ন উঠিতে পারে এবং উঠিয়াছে যে, এই সভ্যতা জিনিষটা ভাল, কি মন্দ?—কেহ বা ইহাকে লইয়া আনন্দে উন্মত্ত, কাহারও নিকট বা ইহা আক্ষেপের বিষয়। এই সভ্যতা জিনিষটা কি বিশ্বজনীন, না বিশেষ বিশেষ দেশ বা যুগের মধ্যে ইহার গণ্ডী আবদ্ধ? সমগ্র মানব জাতির এক সাধারণ সভ্যতা, বিশ্বমানবের এক সাধারণ নিয়তি বলিয়া একটা কিছু আছে কি? বিভিন্ন মানব-জাতি যুগে যুগে এমন কিছু কি রাখিয়া যাইতেছে, যাহার বিনাশ নাই, যাহা কালে কালে বৃদ্ধিপ্রাপ্ত হইয়া বিশাল হইতে বিশালতর আকার ধারণ করিতেছে এবং অনন্তকাল পর্য্যন্ত যাহার গতির বিরাম নাই? আমার ত দৃঢ়বিশ্বাস যে, বাস্তবিকই বিশ্বমানবের একটা সাধারণ নিয়তি আছে, মানবসভ্যতা যুগে যুগে নানা জাতির মধ্য দিয়া সঞ্চারিত হইয়া ক্রমশঃ পুষ্টিলাভ করিতেছে, এবং এই বিশ্বমানব-সভ্যতার বিরাট্ ইতিহাস লিখিত হইবার যোগ্য। যাহা হউক, এ সব বড় বড় প্রশ্ন উত্থাপন করিব না। এটুকু বোধ হয়, সকলেই স্বীকার করিবেন যে, যদি আমরা দেশ ও কালের একটা নির্দ্দিষ্ট সীমার মধ্যে আমাদের আলোচনা আবদ্ধ করিয়া লই, যদি কোন একটী জাতির নির্দ্দিষ্ট কয়েক শতাব্দীর ইতিহাস লইয়া আমরা গবেষণায় প্রবৃত্ত হই, তাহা হইলে এই সভ্যতার ইতিহাস রচনা একেবারে অসম্ভব চেষ্টা হইবে না। শুধু তাহাই নহে, এই ইতিহাসই শ্রেষ্ঠ ইতিহাস, সমস্ত ইতিহাসই এই ইতিহাসের অন্তর্ভুক্ত। বাস্তবিক পক্ষে আপনাদিগের কি ইহা মনে হয় না যে, যাবতীয় ঐতিহাসিক তথ্য ও ঘটনার একমাত্র পরিণতি এই সভ্যতায়? বাণিজ্য বলুন, শিল্প বলুন, যুদ্ধ-বিগ্রহ বলুন, অনুষ্ঠান-প্রতিষ্ঠান বলুন, শাসন-ব্যবস্থা বলুন, যখনই তাহাদিগকে সমষ্টি-

ভাবে দেখিবার চেষ্টা করা যায়, যখনই তাহাদের পরস্পর সম্বন্ধ নির্ণয় করিবার চেষ্টা করা যায়, যখনই তাহাদিগকে পরীক্ষা ও বিচার করিবার সময় হয়, তখনই আমাদিগকে প্রশ্ন করিতে হয়—ইহারা কে কি পরিমাণে জাতিবিশেষের সভ্যতাকে গঠিত ও পরিপুষ্ট করিয়াছে, সভ্যতার উপর তাহারা কি পরিমাণে প্রভাব বিস্তার করিয়াছে? এই-রূপেই আমরা জাতীয় জীবনের অঙ্গস্বরূপ এই সকল ব্যাপার সম্বন্ধে একটা সম্পূর্ণ ধারণা করিতে সমর্থ হই, তাহাদের যথার্থ মূল্য নির্ণয় করিতে সমর্থ হই। তাহারা যেন এক একটি নদী ; জাতীয় সভ্যতার মহাসমুদ্রে তাহারা কে কতটুকু জল আনিয়া দিল, তাহাই আমাদের জিজ্ঞাস্য। কথাটা যে কত সত্য, তাহা একটা দৃষ্টান্ত দ্বারা স্পষ্ট বুঝা যাইবে। রাজশাসনে যথেচ্ছাচারিতা বা অরাজকতা—উভয়ই জাতীয় জীবনের পক্ষে অকল্যাণকর বলিয়া সকলেই স্বীকার করেন, কেহই ইহাদিগকে বাঞ্ছনীয় মনে করেন না। কিন্তু যদি কোনরূপে গৌণভাবে এই যথেচ্ছতন্ত্র বা অরাজকতার দ্বারা জাতীয় সভ্যতার কোনরূপ পরিপুষ্টি সাধিত হয়, যদি তাহারা জাতিকে উন্নতির পক্ষে কিছুমাত্র অগ্রসর করিয়া দিয়া থাকে, তাহা হইলে, আমরা কিয়ৎপরিমাণে তাহা-দিগকে মনে মনে ক্ষমা করিয়া থাকি, তাহাদের অন্যায় অত্যাচার উৎপীড়ন আমরা কতক পরিমাণে উপেক্ষা করিয়া থাকি। অর্থাৎ যেখানেই আমরা পরিণামে সভ্যতা দেখিতে পাই, সেখানেই সেই সভ্যতার খাতিরে আমরা পূর্ব্বগামী দুঃখ কষ্ট অপমান সমস্তই ভুলিয়া যাইতে চাই।

আবার কতকগুলি ঐতিহাসিক তথ্য আছে, যাহার সহিত সামাজিক জীবনের মুখ্য সম্বন্ধ নাই, যাহা মুখ্যতঃ মানুষের ব্যক্তিগত অন্তরঙ্গ জীবনের সহিত জড়িত ; যথা—ধর্ম্মবিশ্বাস, দার্শনিক তত্ত্ব, বিজ্ঞান,

সাহিত্য, কলাশিল্প। মানুষের নৈতিক উন্নতি বা মানসিক তৃপ্তিসাধন ইহাদিগের প্রধান লক্ষ্য, সামাজিক উন্নতি-সাধন তত নহে।

ধর্ম্ম সর্ব্বদেশে মানুষকে সভ্য করিয়া তুলিয়াছে বলিয়া গৌরব করিয়া থাকে। বিজ্ঞান, সাহিত্য, কলাশিল্প. ইহারাও অল্লাধিকপরিমাণে এই গৌরবের অংশ দাবী করিয়া থাকে। যখনই আমরা এই দাবী স্বীকার করিয়াছি, যখনই আমরা দেখিতে পাইয়াছি যে, ধর্ম্ম, সাহিত্য, বিজ্ঞান বা শিল্পের দ্বারা মানব-সভ্যতার পরিপুষ্টি সাধিত হইয়াছে, তখনই আমরা মনে করিয়াছি যে, এতৎদ্বারা ধর্ম্ম-সাহিত্যাদিরই গৌরব-বৃদ্ধি হইল। ধর্ম্ম-সাহিত্যাদি স্বপ্রতিষ্ঠ, তাহাদের মহত্ত্ব বা মূল্য আপেক্ষিক নহে। বাহ্য ফলাফল বিচার করিয়া তাহাদের মূল্য নিরূপণ হয় না। মানুষের আত্মার সহিতই তাহাদের মুখ্য সম্বন্ধ। এমন যে অন্তরঙ্গ বস্তু, সভ্যতার সংস্পর্শে ইহাদেরও মূল্য বৃদ্ধি হয়। শুধু যে মূল্য বৃদ্ধি হয়, তাহা নহে; অনেক সময় কেবল সভ্যতার উপর কে কি পরিমাণে প্রভাব বিস্তার করিয়াছে, বিশেষ ভাবে সেই দিক্ দিয়াই ধর্ম্ম, দর্শন, সাহিত্যাদির বিচার করিতে হয় এবং বিশেষ বিশেষ সময়ে কেবল সভ্যতার দিক্ দিয়াই তাহাদের চূড়ান্ত মূল্য নির্ণয় করিতে হয়।

এখন তাহা হইলে সভ্যতার ইতিহাস আরম্ভ করিবার পূর্ব্বে একবার দেখা যাউক, এই সভ্যতাবস্তুর স্বরূপ কি?

সভ্যতা ( Civilisation ) কথাটি বহুকাল হইতে বহু দেশে ব্যবহৃত হইয়া আসিতেছে। সাধারণতঃ লোকে যে অর্থে কথাটি ব্যবহার করে, তাহা অল্লাধিক পরিমাণে ব্যাপক ও স্পষ্ট। যাহাই হউক, কথাটির যখন ব্যবহার আছে, তখন ইহার একটা যেমন হউক, অর্থও আছে। ইহার সর্ব্বজন-প্রচলিত সহজবুদ্ধিগোচর যে লৌকিক অর্থ, তাহাই আমাদিগকে বিচার ও বিশ্লেষণ করিতে হইবে। কারণ, এই সকল

ব্যাপক শব্দের যে লৌকিক অর্থ, তাহা প্রায়ই বৈজ্ঞানিক সংজ্ঞার অপেক্ষা সুনির্দ্দিষ্ট হয়। কোন শব্দের লৌকিক অর্থ সমগ্র সমাজের বহুকালার্জ্জিত অভিজ্ঞতার ফলস্বরূপ। কিন্তু বিজ্ঞানের দ্বারা আমরা শব্দের যে সংজ্ঞা প্রস্তুত করিয়া লই, তাহা ব্যক্তিবিশেষ বা অল্পসংখ্যক লোকের অভিজ্ঞতার ফল; বিশেষ কোন একটা সত্যের অনুভূতি হইতে এই সকল সংজ্ঞার উৎপত্তি। সেই জন্য শব্দের বৈজ্ঞানিক সংজ্ঞা প্রায়ই লৌকিক সংজ্ঞা অপেক্ষা সঙ্কীর্ণ ও একদেশদর্শী হয়। সুতরাং সমগ্র মানব-জাতির সাধারণ বুদ্ধি অনুসারে এই Civilisation শব্দটির মধ্যে যতগুলি ভাব অনুস্যূত আছে, তাহা বিশ্লেষণ করিয়া দেখিলে আমরা সভ্যতাবস্তুটির প্রকৃত পরিচয়লাভের দিকে অনেক দূর অগ্রসর হইতে পারিব। সভ্যতা শব্দের একটা বৈজ্ঞানিক সংজ্ঞা দিতে চেষ্টা করিয়া আমরা ততদূর অগ্রসর হইতে পারিব না।

প্রথমে আমি আপনাদের সম্মুখে কতকগুলি কাল্পনিক সমাজের চিত্র ধরিতে চাই। এই চিত্রগুলি একে একে বিচার করিয়া দেখা যাউক যে, লোকসাধারণে সভ্য সমাজ বলিলে যাহা বুঝে, তাহা এর মধ্যে কোন্ চিত্রের সঙ্গে মিলে।

প্রথমে এমন একটি সমাজ কল্পনা করা যাউক, যেখানে বাহ্য সুখ-স্বাচ্ছন্দ্যের কোন অভাব নাই, রাজকর পরিমাণে অল্প, বিচার-ব্যবস্থা সুপরিচালিত, এক কথায় যেখানে লোকের বাহ্য জীবনযাত্রা পরমসুখে ও সুনিয়মে পরিচালিত হয়। কিন্তু সেখানে অপর দিকে লোকের নৈতিক, মানসিক ও আধ্যাত্মিক জীবন স্ফূর্ত্তিলাভ করিবার সুযোগ পায় না; এমন কি, এগুলিকে জোর করিয়া চাপিয়া রাখা হয়, মানুষের বুদ্ধি, বিবেক, কল্পনাকে চিরকালের জন্য জড় ও অকর্ম্মণ্য করিয়া রাখার জন্য বিধিমত চেষ্টা করা হয়। এরূপ সমাজের চিত্র ইতিহাসে নিতান্ত

বিরল নহে। এমন অনেক অভিজাততন্ত্র রাষ্ট্র দেখা গিয়াছে, যেখানে জনসাধারণ মেষপালের ন্যায় সুখে স্বাচ্ছন্দ্যে লালিত পালিত হইয়াছে, কিন্তু মানসিক বা নৈতিক উন্নতির অবসর পায় নাই। এই চিত্র কি সভ্যতার চিত্র? এই সমাজ কি সভ্যতার পথে অগ্রসর হইতেছে?

এইবার অন্য একটি সমাজের চিত্র কল্পনা করা যাউক। এখানে লোকের বাহ্য জীবনযাত্রা তত সুখ-স্বাচ্ছন্দ্যের সহিত পরিচালিত না হউক, তবু একেবারে দুঃসহ নহে। এখানে কিন্তু নৈতিক ও মানসিক দিক্‌টা অবজ্ঞাত নহে। জনসাধারণকে কিয়ৎপরিমাণে মানসিক ও আধ্যাত্মিক খাদ্য যোগান হইয়া থাকে। তাহাদের মনে উচ্চ ও পবিত্র ভাব অঙ্কুরিত করিয়া দেওয়া হয়। ধর্ম্ম ও নীতি সম্বন্ধে তাহাদের ধারণা কতকদূর পর্য্যন্ত বেশ উন্নত ও পরিপুষ্ট, কিন্তু তাহাদের মনে যাহাতে স্বাধীনতা বা স্বাতন্ত্র্যের ভাব কোনরূপে স্থান না পায়, তজ্জন্য যথাসাধ্য চেষ্টা করা হয়। পূর্ব্বোক্ত সমাজে যেমন বাহ্য ও শারীরিক অভাব পূরণের জন্য যথোপযোগী ব্যবস্থা আছে, এখানে তেমনি নৈতিক ও মানসিক অভাব পূরণের জন্য রীতিমত ব্যবস্থা আছে। যাহার যেটুকু প্রাপ্য, তাহাকে সেইটুকু সত্য বণ্টন করিয়া দেওয়া হয়, স্বাধীনভাবে সত্যানুসন্ধানে কাহারও অধিকার নাই। স্থাবরতাই এই সমাজের অন্তরঙ্গ জীবনের প্রধান বিশেষত্ব। এসিয়ার অধিকাংশ অধিবাসিবর্গ এইরূপ সমাজে বাস করিয়া আসিতেছে। যেখানেই দেবতন্ত্র বা যাজক-তন্ত্রের দ্বারা জাতীয় জীবনের স্বাভাবিক গতি বাধাপ্রাপ্ত হইয়াছে, সেই-খানেই এই অবস্থা। দৃষ্টান্তস্বরূপ হিন্দুসমাজের উল্লেখ করা যাইতে পারে। এখানেও আবার সেই প্রশ্ন করি, এরূপ সমাজে কি সভ্যতার বিকাশ বা পুষ্টি হইতেছে?

এইবার সম্পূর্ণরূপে বিভিন্ন প্রকারের এক সমাজের কল্পনা করা

যাউক। এ সমাজে স্বাতন্ত্র্য ও স্বাধীনতার অবাধ স্ফূর্ত্তি, কিন্তু সাম্য ও শৃঙ্খলার একান্ত অভাব। এখানে দুর্ব্বল সবলের অত্যাচার উৎপীড়ন হইতে আত্মরক্ষায় অসমর্থ। এখানে বল ও আকস্মিক ভাগ্যের রাজত্ব। সকলেই জানেন, ইউরোপকে এই অবস্থার ভিতর দিয়া আসিতে হইয়াছে। এটা কি সভ্যতার অবস্থা? অবশ্য ইহার মধ্যে সভ্যতার অনেক মূলতত্ত্ব নিহিত আছে, এবং এই তত্ত্বগুলি হয় ত ক্রমশঃ বিকশিত ও পরিপুষ্ট হইয়া উঠিবে; কিন্তু সমাজের মধ্যে যে ভাবের প্রধান আধিপত্য, সেটা যে সভ্যতা নহে, তাহাতে কোন সন্দেহ নাই।

সর্ব্বশেষে আমি আর একটি সমাজ-চিত্রের অবতারণা করিব। এ সমাজে প্রত্যেক ব্যক্তির স্বাধীনতা খুব বেশী; বিভিন্ন ব্যক্তির মধ্যে অবস্থার তারতম্যও খুব অল্প অথবা অল্পকালস্থায়ী। কিন্তু এখানে সামাজিক বন্ধনের গ্রন্থি শিথিল; ব্যক্তিগত স্বার্থ ব্যতীত সকলের সাধারণ স্বার্থ বলিয়া কোন বস্তুর ধারণা নাই। প্রত্যেক স্বতন্ত্র ব্যক্তি আপন আপন শক্তি ও প্রতিভা লইয়া স্বাতন্ত্রভাবে জীবন যাপন করে এবং অবশেষে সমাজের উপর কোন প্রভাব বিস্তার না করিয়াই, পশ্চাতে কোন চিহ্ন না রাখিয়াই, সংসার হইতে অবসর গ্রহণ করে। যুগের পর যুগ পুরুষানুক্রমে তাহারা একই ভাবে জীবন যাপন করিয়া যায়, কোথাও কোন উন্নতি বা পরিবর্ত্তন দেখা যায় না। অসভ্য জাতিদিগের এই অবস্থা; তাহাদের মধ্যে স্বাধীনতা ও সাম্য আছে, কিন্তু সভ্যতা নিশ্চয়ই নাই।

এইরূপ আরও অনেক কাল্পনিক সমাজের অবতারণা করা যায়, কিন্তু সভ্যতা শব্দের লৌকিক ও সহজ অর্থ নির্দ্ধারণের পক্ষে ইহাই যথেষ্ট। এটা বেশ স্পষ্ট যে, এই সকল কল্পিত সমাজের মধ্যে কোনটিই মানব-জাতির সহজ বুদ্ধিতে সভ্যসমাজ বলিয়া গৃহীত হইবে না। কেন গৃহীত

হইবে না? কারণ, আমার মনে হয় যে, সভ্যতা কথাটার মধ্যে একটা উন্নতি বা পরিপুষ্টির ভাব অনুস্যূত আছে। সভ্য জাতি বলিলেই একটা পরিবর্ত্তনশীল, উন্নতিশীল জাতির চিত্র মনে আসে। এই উন্নতির কথাটাই যেন সভ্যতা শব্দের অন্তর্নিহিত মূল ভাব। এই উন্নতি জিনিষটি কি? এই পরিপুষ্টি কিসে হয়? এইখানেই যত গোল।

Civilisation শব্দটির ব্যুৎপত্তিগত অর্থ ধরিলে একটা বেশ পরিষ্কার ও সন্তোষজনক অর্থ পাওয়া যায়। Civilisation অর্থ Civil lifeএর সম্পূর্ণতা সাধন, সামাজিক জীবনের পুষ্টিসাধন। অর্থাৎ মানুষ মানুষের সঙ্গে যে সকল বিচিত্র সম্বন্ধে আবদ্ধ, সেই সকল সম্বন্ধের পূর্ণতা ও পুষ্টিসাধনই সভ্যতা।

বাস্তবিক পক্ষে Civilisation কথাটি উচ্চারণ করিলেই প্রথমে এই শেষোক্ত ভাবটিই মনে আসে। আমরা তৎক্ষণাৎ মনে মনে এমন একটি আদর্শ সমাজ চিত্রিত করিয়া লই, যেখানে সামাজিক সম্বন্ধগুলি সুপরিব্যাপ্ত, সুনিয়ন্ত্রিত ও ক্রিয়াবান্। সে সমাজে একদিকে যেমন শক্তি ও সৌখ্য-বিধায়ক পদার্থসমূহ বহুলপরিমাণে উৎপন্ন হয়, তেমনি অপর দিকে সেই সকল পদার্থ সমাজভুক্ত ব্যক্তিবর্গের মধ্যে সুসঙ্গত ও যথাযোগ্য বণ্টিত হয়।

কিন্তু ইহাই কি যথেষ্ট? সভ্যতা শব্দের মধ্যে কি আর কোন ভাব অন্তর্নিহিত নাই? মানবসমাজ কি তাহা হইলে পিপীলিকা-সমাজ হইতে অভিন্ন? পিপীলিকা-সমাজের যেমন সামাজিক শৃঙ্খলা ও শারীরিক সুখ-স্বাচ্ছন্দ্যই একমাত্র লক্ষ্য, মানব-সমাজেরও কি তাহাই? তাহা হইলে ত অন্নবস্ত্রাদির জন্য পরিশ্রমের মাত্রা যত বাড়ান হইবে ও পরিশ্রমলব্ধ দ্রব্যসামগ্রী যত ন্যায়মত বণ্টিত হইবে, সমাজের উদ্দেশ্য ততই সুসিদ্ধ হইবে এবং সমাজের উন্নতিও সেই পরিমাণে হইবে।

মানবজাতির লক্ষ্য ও নিয়তি সম্বন্ধে এমন একটা সঙ্কীর্ণ ধারণা করিতে আমাদের মন কিছুতেই সম্মত হয় না। আমাদের মনে সহজেই ধারণা হয় যে, সভ্যতা জিনিষটা এ অপেক্ষা অনেক জটিল ও ব্যাপক।

সভ্যতা শব্দের লোকপ্রচলিত অর্থও আমাদের এই সহজ ধারণাকেই সমর্থন করিতেছে।

প্রথমে রোমের দৃষ্টান্ত লওয়া যাউক। রোমে যখন প্রজাতন্ত্র শাসনের চরমোৎকর্ষ, পিউনিক যুদ্ধ যখন সবেমাত্র শেষ হইয়াছে, রোমান চরিত্রের বিশিষ্ট সদ্‌গুণগুলি যখন বিকশিত হইয়া উঠিয়াছে, রোম যখন বিশ্বব্যাপী সাম্রাজ্য লাভের দিকে অগ্রসর হইতেছে, রোমীয় সমাজের অবস্থা যখন নিঃসন্দেহ উন্নতিশীল, এক দিকে সেই সময়ের রোমকে ধরুন। অপর দিকে অগষ্টসের সময়ের রোমকে ধরুন। তখন রোমের অধঃপতনের সূত্রপাত হইয়াছে, অন্ততঃ তখন রোমীয় সমাজের উন্নতি বন্ধ হইয়াছে ; রাষ্ট্রে ও সমাজে অকল্যাণকর নীতির আধিপত্যের সূচনা হইয়াছে। অথচ এমন কেহই নাই, যিনি বলিবেন না যে, অগষ্টসের রোম, প্রজাতন্ত্র রোম অপেক্ষা, ফ্যাব্রিসিয়স্ ও সিন্‌সিনেটসের রোম অপেক্ষা সভ্যতায় উন্নত।

এইবার একবার আল্পস্ গিরিমালার অপর পারে যাওয়া যাউক। সপ্তদশ ও অষ্টাদশ শতাব্দীর ফ্রান্সের কথা ভাবুন। সামাজিক ও আর্থিক অবস্থার দিক্ দিয়া দেখিলে ফ্রান্স তখন ইংলণ্ড ও হল্যাণ্ড অপেক্ষা নিকৃষ্ট। অথচ সকলেই বলিবেন যে, সভ্যতা-হিসাবে ফ্রান্স তখন ইউরোপের অন্যান্য সমস্ত দেশ অপেক্ষা উন্নত। ইউরোপীয় সাহিত্যের সর্ব্বত্রই এই কথার সাক্ষ্য প্রদান করিতেছে।

এইরূপ আরও অনেক দেশের দৃষ্টান্ত দিয়া দেখান যাইতে পারে

যে, সামাজিক ও আর্থিক অবস্থার উন্নতি সভ্যতার উন্নতি বলিয়া বিবেচিত হয় না।

ইহার অর্থ কি? সামাজিক ও আর্থিক অবস্থায় নিকৃষ্ট হইলেও, অন্য কি গুণে কোন জাতি সভ্য-পদবী প্রাপ্ত হইতে পারে?

ইতিহাস বিচার করিলে দেখা যায় যে, এই সকল জাতি সামাজিক জীবনে নহে, অন্যত্র উন্নতি সাধন করিয়াছে। ইহারা মানুষের ব্যক্তি-গত জীবনের, অন্তরঙ্গ জীবনের, সার মনুষ্যত্বের বিকাশ সাধন করিয়াছে। মানুষের চিন্তা, ভাব ও বৃত্তিসমূহের পুষ্টিসাধন করিয়াছে। তাহাদের সমাজ ব্যবস্থা অসম্পূর্ণ হইতে পারে, কিন্তু তাহাদের মনুষ্যত্ব অপূর্ব্ব মহিমায় মণ্ডিত হইয়া উঠিয়াছে। সামাজিক জীবনের উন্নতির পক্ষে এখনও তাহাদের অনেক কর্ত্তব্য অবশিষ্ট আছে, কিন্তু মানসিক ও নৈতিক জীবনে তাহারা প্রভূত কৃতকার্য্যতা লাভ করিয়াছে।

তাহাদের সমাজে অনেক লোক বাহ্য সম্পদ্ ও সামাজিক অধিকারে বঞ্চিত; কিন্তু অনেক বড় লোক সমাজের মুখোজ্জ্বল করিতেছে। সাহিত্য, বিজ্ঞান, শিল্পকলা উৎকর্ষের চরম সীমায় উঠিয়াছে। যেখানেই এই সকল লক্ষণ দেখা দিয়াছে, যেখানেই মানুষের অতীন্দ্রিয় ভোগের এই সকল শ্রেষ্ঠ উপাদান সৃষ্ট হইয়াছে, সেইখানেই লোকসাধারণ সভ্যতার অস্তিত্ব স্বীকার করিয়াছে:

তাহা হইলে সভ্যতার দুইটি অঙ্গ। একদিকে সমাজের উন্নতি, অন্য দিকে মনুষ্যত্বের বিকাশ। যেখানেই মানুষের বহিরঙ্গ জীবন সজীব, উন্নতিশীল ও সুশৃঙ্খল; যেখানেই মানুষের অন্তরঙ্গ জীবন অপূর্ব্ব জ্যোতি ও মহিমায় মণ্ডিত; এই দুই লক্ষণ যেখানেই পাওয়া গিয়াছে, সামাজিক অবস্থার নানা ত্রুটি সত্ত্বেও মানবসমাজ সেইখানেই সমস্বরে সভ্যতার অস্তিত্ব ঘোষণা করিয়াছে।

এতক্ষণ আমরা সর্ব্বসাধারণের সহজবুদ্ধি অনুসারে সভ্যতার মূল প্রকৃতি বিশ্লেষণের চেষ্টা করিলাম। ইতিহাস পর্য্যালোচনা করিলেও আমরা এই সিদ্ধান্তেই উপনীত হইব। মানব-সভ্যতার ইতিহাসে যেগুলি সন্ধিক্ষণ বলিয়া সকলেই স্বীকার করেন, যথা—খৃষ্টধর্ম্মের অভ্যুত্থান, সেই সন্ধিক্ষণগুলির বিচার করিলেও আমরা দেখিব যে, পূর্ব্বোক্ত দুই লক্ষণের মধ্যে অন্ততঃ একটি সেখানে বিদ্যমান। খৃষ্টধর্ম্মের যখন প্রথম অভ্যুত্থান, শুধু তখন নহে, অনেক দিন পর্য্যন্ত খ্রীষ্টধর্ম্ম সামাজিক অবস্থার উন্নতির জন্য কোন উদ্যম প্রকাশ করে নাই। বরং সে স্পষ্টবাক্যে ঘোষণা করিয়াছে যে, সামাজিক ব্যাপারে সে হস্তক্ষেপ করিবে না। সে ক্রীতদাসকে বলিয়াছে,—'প্রভুর আজ্ঞা পালন করিয়া যাও।' সেই যুগের সমাজের অন্যায়, অবিচার, দুর্নীতির বিরুদ্ধে সে অস্ত্রধারণ করে নাই। অথচ খ্রীষ্টধর্ম্মের অভ্যুত্থান যে মানবসভ্যতার ইতিহাসে একটা সন্ধিক্ষণ, তাহা কে অস্বীকার করিবে? কেন না, ইহা মানুষের অন্তরঙ্গ জীবনে একটা ঘোর পরিবর্ত্তন আনিয়া দিয়াছে; মানুষের বিশ্বাস, মানুষের অন্তঃকরণের ভাব পরিবর্ত্তন করিয়া দিয়াছে; মানুষের চিন্তা ও ভাবরাজ্যে একটা নবজীবন দান করিয়াছে।

আমরা সভ্যতার ইতিহাসে আর একটা বড় সন্ধিক্ষণ দেখিয়াছি। সে ফরাসী বিপ্লব। এ বিপ্লবের উদ্দেশ্য মানুষের অন্তরঙ্গ পরিবর্ত্তন নহে, মানুষের বাহ্য অবস্থার পরিবর্ত্তন। এ সন্ধিক্ষণে মানুষের সমাজ পরিবর্ত্তিত হইয়া নবজীবন লাভ করিয়াছে।

এইরূপ ইতিহাসের সর্ব্বত্র অনুসন্ধান কর, দেখিবে যে, যে কোন ঘটনাদ্বারা সভ্যতার বিকাশ হইয়াছে, তাহা হয় মানুষের অন্তরঙ্গ ব্যক্তিগত জীবন, না হয় বহিরঙ্গ সামাজিক জীবনে প্রভাব বিস্তার করিয়াছে।

এখন সভ্যতার এই যে দুইটি অঙ্গ পাওয়া গেল, ইহার মধ্যে যে কোন একটিই কি সভ্যতার পক্ষে যথেষ্ট? কেবল অন্তরঙ্গ উন্নতি বা কেবল বহিরঙ্গ উন্নতি কি সভ্যতা বলিয়া বিবেচিত হইতে পারে? একটির আবির্ভাব হইলেই, শীঘ্র হউক, বিলম্বে হউক, অন্যটির আবির্ভাব কি অবশ্যম্ভাবী?

আমার মনে হয়, তিন দিক্ দিয়া প্রশ্নটির বিচার হইতে পারে। প্রথমে আমরা সভ্যতার এই দুই অঙ্গের প্রকৃতি বিচার করিয়া দেখিতে পারি, ইহারা পরস্পর ঘনিষ্ঠ ও অবিচ্ছেদ্যভাবে সংযুক্ত কি না। অথবা আমরা ইতিহাসের সাক্ষ্য গ্রহণ করিয়া দেখিতে পারি যে, ইহারা পৃথক্ ও স্বাধীনভাবে আবির্ভূত হইয়াছে, না সর্ব্বত্রই একটির সঙ্গে সঙ্গে অপরটির আবির্ভাব হইয়াছে। অথবা আমরা এক তৃতীয় পন্থা অবলম্বন করিতে পারি। আমরা লোকসাধারণের সহজবুদ্ধির সাক্ষ্য গ্রহণ করিতে পারি। আমি প্রথমে এই শেষোক্ত পন্থা অবলম্বন করিতে চাই।

যখন দেশের অবস্থার একটা বড় রকমের পরিবর্ত্তন সাধিত হয়, যখন সমাজে সম্পদ্ ও শক্তির পরিপুষ্টি হয়, সামাজিক সম্পদের বণ্টন-ব্যবস্থায় একটা বিপ্লবকারী পরিবর্ত্তন উপস্থিত হয়, তখন এই বিপ্লব, এই পরিবর্ত্তনের বিরুদ্ধে একটা বিদ্রোহ উপস্থিত হয়. ইহা অবশ্যম্ভাবী। যাঁহারা পরিবর্ত্তনের বিরুদ্ধে দণ্ডায়মান হন, তাঁহারা কি বলেন? তাঁহারা বলেন,—"মানুষের বাহিরের অবস্থা পরিবর্ত্তন করিলে কি হইবে? যে পরিমাণে বাহিরের উন্নতি হইবে, সেই পরিমাণে কি ভিতরের উন্নতি হইবে, চরিত্রের উৎকর্ষ সাধিত হইবে? তোমরা যে উন্নতি সাধন করিতে চাও, সে উন্নতি ছলনামাত্র, সে উন্নতি মানুষের চরিত্রের পক্ষে, অন্তরঙ্গ মানুষের পক্ষে অকল্যাণকর।" যাঁহারা সামাজিক উন্নতির পক্ষপাতী, তাঁহারা ইহার বিপক্ষে প্রবল যুক্তিসমূহের

অবতারণা করেন। তাঁহারা বলেন, সামাজিক উন্নতির সঙ্গে নৈতিক উন্নতি অবিচ্ছেদ্যভাবে জড়িত। যেখানে বহিরঙ্গ জীবন সুনিয়ন্ত্রিত, সেখানে অন্তরঙ্গ জীবনও মার্জ্জিত ও পবিত্র হয়।

এইবার বিপরীত দিক হইতে দেখা যাউক। যখন কোন সমাজে চিত্তবৃত্তিনিচয়ের বিকাশ ও উন্নতি চলিতেছে, তখন সেই উন্নতিমার্গের পথপ্রদর্শকেরা জনসাধারণের কাছে কোন্ আশার প্রলোভন দেখান? সমাজের শৈশবাবস্থায় ধর্ম্মশাসক, ঋষি, মনীষী, কবি প্রভৃতি যে কেহ মানুষের দুর্দ্দাম প্রবৃত্তিকে সংযত করিয়া কোমল ও মার্জ্জিত করিবার চেষ্টা করিয়াছেন, তাঁহারা মানুষকে কি বলিয়া আশ্বাস দিয়াছেন? তাঁহারা আশা দিয়াছেন যে, চিত্তবৃত্তির বিকাশের দ্বারা সামাজিক অবস্থার উন্নতি হইবে, সমাজের সম্পদ্ আরও সুশৃঙ্খলার সহিত যথাযোগ্যভাবে সকলের ভোগে নিয়োজিত হইবে।

তাহা হইলে দুই পক্ষের এই বাদ প্রতিবাদ হইতে কোন সত্য উদ্ধার করা যায়? এই বাদ প্রতিবাদের প্রকৃত তাৎপর্য্য কি? প্রকৃত তাৎপর্য্য এই যে, মানুষের সহজ স্বাভাবিক ধারণায় সভ্যতার এই দুই দিক্ পরস্পর ঘনিষ্ঠভাবে সম্বদ্ধ। এই দুইএর মধ্যে একটা দেখিলেই লোকে তাহার সঙ্গেই অন্যটাকেও দেখিতে আশা করে। লোকের মনে এইরূপ ধারণা আছে বলিয়াই দুই পক্ষের লোক পূর্ব্বোক্তরূপ যুক্তির অবতারণা করেন। যাঁহারা সামাজিক বিপ্লব চান না, তাঁহারা দেখাইতে চেষ্টা করেন যে, সমাজের উন্নতির সঙ্গে অন্তরঙ্গ উন্নতির কোন অনুকূল সম্বন্ধ নাই। অন্যদিকে যাঁহারা অন্তরঙ্গ উন্নতি করিতে চান, তাঁহারা দেখাইতে চেষ্টা করেন যে, অন্তরঙ্গ উন্নতি হইলেই বহিরঙ্গ উন্নতি সাধিত হইবে।

যদি আমরা জগতের ইতিহাসের সাক্ষ্য গ্রহণ করি, তাহা হইলেও

আমরা সেই একই উত্তর পাইব। আমরা দেখিব, মানুষের ব্যক্তিগত ভাব ও চিন্তার বিকাশ সমাজের পক্ষেও লাভজনক হইয়াছে; আবার সামাজিক অবস্থার উন্নতিতে মানুষের ব্যক্তিগত সত্তারও বিকাশ হইয়াছে। তবে কখনও বা একটি, কখনও বা অন্যটি প্রাধান্য লাভ করিয়াছে, এবং সেই সেই যুগের উপর একটা বিশেষ ছাপ দিয়া গিয়াছে। অনেক ক্ষেত্রে প্রথমটি বিকাশ প্রাপ্ত হইবার অনেক কাল পরে সহস্র বাধা অতিক্রম করিয়া, সহস্র প্রকারে রূপান্তরিত হইয়া তবে সমাজে সভ্যতার দ্বিতীয় অঙ্গটি পুষ্টিলাভ করিতে সমর্থ হইয়াছে, এবং পুষ্টিলাভ করিয়া সভ্যতাকে সর্ব্বাঙ্গসম্পূর্ণ করিতে সমর্থ হইয়াছে। কিন্তু যদি সূক্ষ্মভাবে তলাইয়া দেখা যায়, তাহা হইলে এই উভয় প্রকারের উন্নতির মধ্যে যে যোগসূত্র আছে, তাহা আবিষ্কার করা যায়। বিধির বিধানের গতি সঙ্কীর্ণ সীমার মধ্যে আবদ্ধ নহে। সে কল্য যে বীজ বপন করিয়াছে, অদ্যই তাহার ফল ফলাইবার জন্য ব্যস্ত নহে। ফল তাহার নির্দ্দিষ্ট সময়ে ফলিবেই, হয় ত শত শত বৎসর অতিবাহিত হইবার পূর্ব্বে নয়। বিধাতার নিকট সময়ের কোন মূল্য নাই। সময়ের দূরত্ব তাঁহার নিকট তুচ্ছ, তাঁহার এক এক পাদক্ষেপেই কত কত যুগ অতিক্রান্ত হইয়া যায়। খ্রীষ্টধর্ম্ম মানুষের নৈতিক ও ধর্ম্মজীবনে নূতন উৎপ্রাণনা আনিয়া দিবার কত শতাব্দী পরে, কত অসংখ্য ঘটনার পরে, তবে মানুষের সামাজিক জীবনে সেই উৎপ্রাণনার যথোপযুক্ত ফল ফলিল। কিন্তু তাই বলিয়া এই ফল যে সে ফলাইতে পারে নাই, তাহা কে বলিবে?

যদি ইতিহাস ছাড়িয়া সভ্যতার ঐ দুই অঙ্গের প্রকৃতি পর্য্যালোচনা করা যায়, তাহা হইলেও আমরা সেই একই সিদ্ধান্ত পাইব। যখন অন্তরের মধ্যে একটা পরিবর্ত্তন সংঘটিত হয়, যখন মানুষ নূতন কোন

একটা ভাব বা গুণ বা বৃত্তি লাভ করে, এক কথায় যখন তাহার ব্যক্তিগত সত্তা পুষ্টিলাভ করে, তখন সে কি চায়, সে কি অভাব বোধ করে? সে চায়, তাহার নূতন ভাব চতুষ্পার্শ্বস্থ মানববৃন্দের মধ্যে ছড়াইয়া দিতে, সে চায়, তাহার অন্তরের বস্তুকে বাহিরের জগতে বাস্তব প্রতিষ্ঠা দিতে। যখনই মানুষ নূতন কিছু পায়, যখনই তাহার অন্তরে বিশ্বাস হয় যে, তাহার একটা নূতন পরিণতি লাভ হইয়াছে, তখনই সে সেটিকে নিজস্ব করিয়া ভাবে।

তাহার নিজের জীবনে সে যে নূতন পরিণতি লাভ করিয়াছে, তাহা অন্যের মধ্যে সঞ্চারিত করিয়া দিবার জন্য সে একটা স্বতঃস্ফূর্ত্ত প্রেরণা অনুভব করে। এই প্রেরণা হইতেই বড় বড় সংস্কারকের আবির্ভাব হয়। যে সকল শক্তিমান্ পুরুষ নিজে রূপান্তরিত হইয়া জগতের রূপান্তর সাধন করিয়াছেন, তাঁহারা একমাত্র এই অভাববোধের দ্বারাই প্রেরিত ও চালিত হইয়া কার্য্য করিয়াছেন।

আবার ধরুন, সমাজে একটা বিপ্লব—একটা আমূল পরিবর্ত্তন সাধিত হইয়াছে। সমাজব্যবস্থা এখন পূর্ব্বাপেক্ষা সুনিয়ন্ত্রিত; সম্পত্তি ও অধিকার এখন পূর্ব্বাপেক্ষা সমান ভাবে সমাজে সর্ব্বত্র বণ্টিত; অর্থাৎ এখন মানুষের শাসন-ব্যবস্থায়, এবং পরস্পর ব্যবহারে, ন্যায়ধর্ম্ম ও দয়া-ধর্ম্মের আধিপত্য প্রতিষ্ঠিত হইয়াছে। আপনারা কি মনে করেন, সমাজের এই উন্নতি, মানব-জীবনের বাহ্যব্যাপারের এই সংস্কার, মানুষের অন্তরঙ্গ জীবনের, মানুষের মনুষ্যত্বের উপর কোন প্রভাব বিস্তার করে না? প্রাচীন প্রথা, প্রাচীন দৃষ্টান্ত, মহৎ আদর্শের প্রভাব সম্বন্ধে যাহা কিছু বলা হয়, তাহা কি এই সত্যের উপর প্রতিষ্ঠিত নহে যে, বাহ্যজগতে কল্যাণ ও সুনীতি প্রতিষ্ঠিত হইলে অন্তর্জ্জগতেও কল্যাণ ও সুনীতি প্রতিষ্ঠিত হয়, সমাজে ন্যায়ধর্ম্মের প্রতিষ্ঠা হইলে মানুষের

কেবলমাত্র স্বীয় উন্নত বুদ্ধিবৃত্তির বলে এই মহৎ পরিবর্ত্তনের সূচনা করিয়াছিলেন।

এখন ফ্রান্স হইতে স্পেনে আসা হউক; সেখানেও ঐ একইরূপ ঘটনা; স্পেনেও ফ্রান্সের মতই পঞ্চদশ শতাব্দীতে জাতীয় ঐক্য গঠিত হইয়াছিল। সেই সময়ে গ্রানাডাবিজয়ের দ্বারা খৃষ্টীয় ও আরবগণের মধ্যে দীর্ঘকালব্যাপী সংঘর্ষের অবসান হয়। সেই সময়েই দেশের সমস্ত ব্যাপার কেন্দ্রীকৃত হয়; ফার্ডিনাণ্ড ও ইসাবেলার বিবাহের দ্বারা কাষ্টাইল ও আরাগনের এই দুই স্বতন্ত্র রাজ্য একত্র মিলিত হয়। ফ্রান্সের মত এখানেও রাজশক্তি বিস্তৃত ও দৃঢ়প্রতিষ্ঠিত হয়। রাজশক্তির প্রয়োগক্ষেত্রস্বরূপ এখানে কতকগুলি কঠোরতর প্রতিষ্ঠানের উদ্ভব ঘটিল। বিচার ব্যবস্থার কেন্দ্রস্বরূপ ফ্রান্সে উঠিয়াছিল পার্লিয়ামেণ্ট, এখানে উঠিল, ইন্‌কুইজিশন্। এই ইন্‌কুইজিশন্ যখন পূর্ণ পরিণতি লাভ করে, তখন ইহা যে কি ভীষণ আকার ধারণ করিয়াছিল, তাহা সকলেই জানেন। পঞ্চদশ শতাব্দীতেই তাহার ভবিষ্যৎ প্রকৃতির সমস্ত বীজ নিহিত ছিল, তবে তখনও তাহা পুষ্টিলাভ করে নাই। ইন্‌কুইজিশন্ প্রথমতঃ বরং রাষ্ট্রশাসনেরই অঙ্গীভূত ছিল, ধর্ম্মশাসনের নহে; ধর্ম্মবিশ্বাস সংরক্ষণ অপেক্ষা শান্তিশৃঙ্খলা রক্ষাই ইহার মুখ্য উদ্দেশ্য ছিল। তদানীন্তন ফ্রান্সের সহিত তদানীন্তন স্পেনের সাদৃশ্য কেবল প্রতিষ্ঠান সম্পর্কে নহে, ব্যক্তিচরিত্র সম্পর্কেও দেখিতে পাওয়া যায়। ফার্ডিনাণ্ড একাদশ লুইর মত এতটা কৌশলী, ক্ষিপ্রচিত্ত বা অবিশ্রান্তকর্ম্মা ছিলেন না সত্য, কিন্তু উভয়ের চরিত্র ও শাসনপ্রণালীর মধ্যে সাদৃশ্য দেখিতে পাওয়া যায়। সাধারণতঃ কল্পনামূলক তুলনার ও সাদৃশ্য সন্ধানের আমি কোন সার্থকতা দেখি না, কিন্তু এখানে সমগ্রভাবে ও বিশেষ তথ্যে একটা সুগভীর সাদৃশ্য দেখিতে পাওয়া যায়।

জার্ম্মানীতেও সেই এক ব্যপার। পঞ্চদশ শতাব্দীর মধ্যভাগে, ১৪৩৮ খৃষ্টাব্দে নবরোমক সাম্রাজ্য অষ্ট্রিয়ার রাজবংশের হস্তে ফিরিয়া আসিল, এবং সঙ্গে সঙ্গে এই সম্রাট্‌তন্ত্র এমন একটা স্থায়িত্ব লাভ করিল, যাহা পূর্ব্বে সে কখনও করে নাই। ইহার পরে সম্রাট্‌-নির্ব্বাচন ব্যাপারের আর কোন সার্থকতা রহিল না। বংশগত উত্তরাধিকারীকে বরণ করিয়া লওয়া ভিন্ন নির্ব্বাচন প্রথার অন্য কোন তাৎপর্য্য থাকিল না। পঞ্চদশ শতাব্দীর শেষে প্রথম মাক্‌সিমিলিয়ান স্বকীয় বংশের প্রাধান্য এবং নিয়মিতরূপে সাম্রাজ্যের সর্ব্বত্র কেন্দ্রশক্তির অধিকার সুপ্রতিষ্ঠিত করিলেন; সপ্তম চার্লস্‌ শান্তি শৃঙ্খলা স্থাপনোদ্দেশ্যে সর্ব্বপ্রথম একটি স্থায়ী সেনা গঠন করিয়াছিলেন। মাক্‌সিমিলিয়ানও স্বীয় রাজ্যে সর্ব্বপ্রথম একই উদ্দেশ্যে একই উপায় অবলম্বন করিয়াছিলেন। একাদশ লুই ফ্রান্সে ডাকঘর প্রতিষ্ঠা করেন, মাক্‌সিমিলিয়ান জার্ম্মানীতে ডাকঘর প্রতিষ্ঠা করেন। সর্ব্বত্রই কেন্দ্রশক্তির কল্যাণোদ্দেশে সভ্যতার একইরূপ উন্নতি সাধন ঘটে।

পঞ্চদশ শতাব্দীতে ইংলণ্ডের ইতিহাসে দুইটি বড় বড় ঘটনা দেখা যায়,—বাহিরে ফ্রান্সের সহিত সংঘর্ষ; দেশের মধ্যে ইয়র্কের সহিত ল্যাঙ্কাষ্টারের সংঘর্ষ—একদিকে অন্তর্ব্বিগ্রহ, অপর দিকে বহির্বিগ্রহ। এই দুই বিভিন্নপ্রকার বিগ্রহের পরিণামে একই ফল প্রসব করিল। ফরাসীদিগের সহিত সংঘর্ষে ইংরেজ জনসাধারণ যে উদ্যমের সহিত নিযুক্ত হইয়াছিল, তাহাতে কেবল রাজশক্তিই লাভবান্‌ হইয়াছিল। যদিও ইংরেজ জাতি তখনই রাজার লোলুপ হস্ত হইতে জাতির সম্পদ্‌ ও লোকবল দৃঢ়ভাবে ধরিয়া রাখিবার শক্তি ও নৈপুণ্য অর্জ্জন করিয়াছিল, তথাপি এ ক্ষেত্রে তাহারা একেবারে অবাধে ভবিষ্যৎ দৃষ্টিরহিত হইয়া রাজশক্তির হস্তে সমস্ত ছাড়িয়া দিয়াছিল। পঞ্চম হেনরীর রাজ্যকালেই

রাজাকে যাবজ্জীবনের জন্য একটা বড় শুল্ক মঞ্জুর করা হয়। বহির্বিগ্রহের যখন অবসান হইল, অন্তর্বিগ্রহ তখনও চলিতে থাকিল; ইয়র্ক ও ল্যাঙ্কাষ্টার, এই দুই বংশের মধ্যে সিংহাসনের জন্য কলহ বাধিল। তাহাদের রক্তাক্ত কলহের যখন শেষ হইল, তখন দেখা গেল, উচ্চশ্রেণীর ইংরেজ অভিজাতবর্গ তখন বিধ্বস্ত, সর্ব্বস্বান্ত ও পূর্ব্বক্ষমতা পরিচালনে অসমর্থ। ভূস্বামিসঙ্ঘ এখন আর রাজসিংহাসন টলাইতে পারে না। সে সিংহাসনে এখন টিউডরবংশ প্রতিষ্ঠিত হইল, এবং ১৪৮৫ খৃষ্টাব্দে সপ্তম হেন্‌রীর সঙ্গে সঙ্গে এক নূতন যুগ আসিল, সে যুগ রাষ্ট্রনৈতিক কেন্দ্রীকরণের যুগ, রাজশক্তির বিজয়-গৌরবের যুগ।

ইটালীতে রাজশক্তি প্রতিষ্ঠিত হয় নাই, অন্ততঃ ঐ নামে হয় নাই; কিন্তু তাহাতে ফলের কোন ব্যতিক্রম ঘটে নাই। পঞ্চদশ শতাব্দীতেই পৌরগণতন্ত্রগুলির অধঃপতন হয়; এমন কি, যেখানে নামটি বজায় থাকিল, সেখানেও দুই একটি বিশেষ পরিবারের মধ্যে শাসনশক্তি আবদ্ধ হইল; গণতন্ত্রের তখন জীবনবায়ু নিঃশেষ হইয়াছে। ইটালীর উত্তরাংশে প্রায় সমস্ত লম্বার্ড গণতন্ত্রগুলি মিলানের ডিউকের অধিকারভুক্ত হইল। ১৪৩৪ খৃষ্টাব্দে ফ্লোরেন্স মেডিচি পরিবারের শাসনে আসিল। ১৪৬৪ খৃষ্টাব্দে জেনোয়া মিলানের অধীন হইল। ক্ষুদ্র বৃহৎ নির্ব্বিশেষে অধিকাংশ গণতন্ত্রের স্থলেই রাজপরিবারের প্রাধান্য স্থাপিত হইল। অনতিবিলম্বেই বিদেশী রাজগণ ইটালীর উত্তর ও দক্ষিণ অংশে, উত্তরে মিলানের উপর ও দক্ষিণে নেপল্‌স্ রাজ্যের উপর আধিপত্য দাবী করিতে লাগিল।

ইউরোপের যে কোন দেশের জাতীয় সমাজ, শাসনতন্ত্র, জাতীয় প্রতিষ্ঠান বা রাষ্ট্রসীমার আলোচনা করি না কেন, সর্ব্বত্রই দেখিতে পাই, সমাজের প্রাচীন উপাদান, প্রাচীন গঠনগুলি এ যুগে বিলুপ্ত হইবার

মুখে রহিয়াছে। পরম্পরাগত স্বাতন্ত্র্যাধিকারগুলি বিনষ্ট হইতেছে, এবং তৎস্থলে নূতন নূতন ব্যাপকতর শক্তির উদ্ভব হইতেছে। প্রাচীন ইউরোপীয় স্বাতন্ত্র্যের এই পতনেতিহাস গভীর বিষাদের উদ্রেক করে সন্দেহ নাই; সে সময়ে ইহা তীব্রতম ক্ষোভ ও ক্রোধের কারণ হইয়াছিল। ফ্রান্সে, জার্ম্মানীতে এবং বিশেষতঃ ইটালীতে পঞ্চদশ শতাব্দীর স্বদেশপ্রেমিকগণ এই বিপ্লবের বিরুদ্ধে উদ্যমের সহিত সংগ্রাম করিয়াছিল এবং অকৃতকার্য্য হইয়া নৈরাশ্যের সহিত বিলাপ করিয়াছিল। কারণ, সর্ব্বত্রই এই বিপ্লবের ফলে খণ্ডস্বাতন্ত্র্যের স্থলে যথেচ্ছতন্ত্র কেন্দ্রশক্তির প্রতিষ্ঠা হইয়াছিল। এই সকল স্বাতন্ত্র্যপ্রিয় স্বদেশপ্রেমিকের উৎসাহের প্রশংসা ও তাঁহাদের দুঃখে সমবেদনা প্রকাশ না করিয়া থাকা যায় না; তথাপি মনে রাখিতে হইবে, এই বিপ্লব কেবল যে অনিবার্য্য ছিল, তাহা নহে, কল্যাণকরও ছিল। ইউরোপীয় সমাজের আদিম ব্যবস্থা, ভূস্বামিবর্গের ও যাজক, পৌর প্রভৃতি খণ্ড সমাজের যে সমস্ত স্বতন্ত্র অধিকার ছিল, তদ্দ্বারা সমাজে ঐক্য বন্ধন ও শৃঙ্খলাস্থাপন হয় নাই। নিরুপদ্রব শান্তি-শৃঙ্খলা ও উন্নতিতেই সামাজিক জীবনের প্রতিষ্ঠা। যে সমাজ-ব্যবস্থা বর্ত্তমানে শান্তি-শৃঙ্খলা দিতে পারে না ও ভবিষ্যৎ উন্নতির পথ অব্যাহত রাখিতে পারে না, সে ব্যবস্থা শীঘ্রই পরিবর্জ্জিত হয়। প্রাচীন রাষ্ট্রনৈতিক ব্যবস্থা, প্রাচীন স্বাতন্ত্র্য ও অধিকারের পঞ্চদশ শতাব্দীতে এই দশা ঘটিয়াছিল। তাহারা সমাজে শৃঙ্খলাও আনিতে পারে নাই, উন্নতির অবসরও দিতে পারে নাই। এই শান্তিশৃঙ্খলা ও উন্নতির জন্য মানুষ এখন অন্যত্র, অন্য নীতি ও অন্য উপায়ের সন্ধান করিতে লাগিল। পূর্ব্ববর্ণিত ঘটনাগুলির ইহাই তাৎপর্য্য।

এই যুগে আর একটি ব্যাপারের সূচনা হইল, ইউরোপের রাষ্ট্রনৈতিক ইতিহাসে তাহার প্রভাব নিতান্ত অল্প নহে। পঞ্চদশ শতাব্দী হইতেই

ইউরোপের বিভিন্ন দেশের শাসনতন্ত্রের মধ্যে পরস্পর সম্পর্ক ক্রমশঃই বৃদ্ধিপ্রাপ্ত হইয়া নিয়মিত স্থায়ী আকার ধারণ করিতে লাগিল। যে সমস্ত বড় বড় মৈত্রীবন্ধনের দ্বারা পরবর্ত্তী কালে ইউরোপীয় শক্তি-সাম্যের সম্ভব হইল, এই সময়েই যুদ্ধের উদ্দেশ্যেই হউক বা শান্তির উদ্দেশ্যেই হউক, সেই সমস্ত সন্ধিবন্ধন গঠিত হইল। ইউরোপের পর-রাষ্ট্রনীতির উদ্ভব এই পঞ্চদশ শতাব্দীতে। এই শতাব্দীর শেষভাগে ইউরোপ মহাদেশের প্রধান প্রধান শক্তি—রোমের পোপ, মিলানের ডিউক, ভেনিসীয় গণতন্ত্র, জার্ম্মান সম্রাট্, স্পেন ও ফ্রান্সের রাজা, সকলেই পরস্পরের সহিত সম্পর্ক পাতাইতেছে, আপোষ পরামর্শ করিতেছে, মিলিত হইতেছে এবং পরস্পরের মধ্যে একপ্রকার শক্তিসাম্য রক্ষা করিতেছে। যখন সপ্তম চার্লস্ নেপল্স্‌রাজ্য অধিকার করিবার জন্য যুদ্ধযাত্রা করিলেন, তখন স্পেন, পোপ ও ভেনিস্ তাঁহার বিরুদ্ধে একটি মণ্ডলী বাঁধিয়া ফেলিল। কয়েক বৎসর পরে ১৫০৯ খৃষ্টাব্দে ভেনিসের বিরুদ্ধে কাঁব্রের মণ্ডলী গঠিত হইল। তাহার পর ১৫১১ খৃষ্টাব্দে দ্বাদশ লুইর বিরুদ্ধে "হোলি লীগ" বা ধর্ম্মমণ্ডলী নামে একটি মণ্ডলী গঠিত হইল। এই সমস্ত মৈত্রীবন্ধনের মূল কারণ ইটালী; একাধিক রাজশক্তি তখন এই ইটালী অধিকারের কামনা করিতেছেন, এবং প্রত্যেকেরই ভয়, পাছে অন্য কেহ ইটালীকে সম্পূর্ণরূপে আয়ত্ত করিয়া অতিপরাক্রান্ত হইয়া উঠে। এই সমস্ত ঘটনা রাজশক্তির বিকাশ পক্ষে সবিশেষ অনুকূল হইল। একদিকে এই সকল পররাষ্ট্রঘটিত ব্যাপার এক কিম্বা অল্পসংখ্যক কয়েকটি লোক দ্বারাই পরিচালিত হইতে পারে; কারণ, মন্ত্রগুপ্তিই পররাষ্ট্রনীতির মূল উপাদান; অন্য দিকে জনসাধারণের তখন এতটা ভবিষ্যদ্দৃষ্টি ছিল না যে, এইরূপ একটা মৈত্রীবন্ধনের ফল কি হইতে পারে, তাহা তাহারা বুঝিতে পারে; এ সমস্ত ব্যাপারের সহিত

রাজ্যের আভ্যন্তরীণ অবস্থার যে কোন যোগ আছে, তাহা তাহারা বুঝিত না; সুতরাং এ সমস্ত ব্যাপারে কোন মনোযোগ না দিয়া, তাহারা কেন্দ্র-শাসনশক্তির বুদ্ধি বিবেচনার উপর সমস্ত ছাড়িয়া দিয়া নিশ্চিন্ত থাকিত। এইরূপে পররাষ্ট্রনীতি জন্মকাল হইতেই রাজগণের হস্তে পতিত হইল। এবং সঙ্গে সঙ্গে ইউরোপীয় চিত্তে এই ধারণা দৃঢ়রূপে বদ্ধমূল হইয়া গেল যে, দেশ স্বাধীন হইলেও, রাষ্ট্রীয় করনির্দ্ধারণ ও অন্যান্য বিষয়ে দেশের লোকের হস্তক্ষেপ করিবার অধিকার থাকিলেও, পররাষ্ট্রনীতি ব্যাপারে কেবলমাত্র রাজশক্তির অক্ষুণ্ণ অধিকার, দেশের লোকের সে ক্ষেত্রে কোন অধিকার নাই। ষোড়শ ও সপ্তদশ শতাব্দীর ইংলণ্ডের ইতিহাস খুলিয়া দেখুন, এই ধারণার প্রভাব কত অধিক ছিল, এলিজাবেথ, প্রথম জেম্‌স্ ও প্রথম চার্লসের আমলে এই ধারণার জন্য প্রজাবর্গের স্বাতন্ত্র্যাধিকার কত বাধা প্রাপ্ত হইয়াছিল। সর্ব্বদা এই নীতির দোহাই দিয়া রাজশক্তি সন্ধিবিগ্রহ, বাণিজ্যসম্পর্ক ও সমস্ত বাহ্য ব্যাপারে অক্ষুণ্ণ অধিকার দাবী করিয়াছে; এবং এই নীতির সাহায্যেই যথেচ্ছাচারী রাজশক্তি দেশের লোকের অধিকারের বিরুদ্ধে আত্মরক্ষা করিয়াছে। রাজশক্তির এই বিশেষ অধিকারের বিরুদ্ধে প্রতিবাদ করিতে ইউরোপের জনবর্গ অত্যন্ত সঙ্কোচ অনুভব করিয়া আসিয়াছে; এবং সঙ্কোচের ফলে তাহাদের অধিকতর ক্ষতি হইয়াছে এই কারণে। ষোড়শ শতাব্দী হইতে আরম্ভ করিয়া ইউরোপের ইতিহাস মূলতঃ পররাষ্ট্রনীতি দ্বারাই গঠিত। তিন শতাব্দী ধরিয়া রাষ্ট্রের বহিঃসম্পর্কই ইতিহাসের প্রধান ব্যাপার দাঁড়াইয়াছে। রাষ্ট্রের অন্তর্ভাগে জাতিসকল তখন সুনিয়ন্ত্রিত হইয়াছে, অন্ততঃ ইউরোপের মহাদেশখণ্ডে তখন আভ্যন্তরীণ শাসনে কোন বিশেষ উপদ্রব বা গোলযোগ হয় নাই, আভ্যন্তরীণ শাসন ব্যাপার লইয়া জনসাধারণকে ব্যস্ত থাকিতে হয় নাই। এখন হইতে রাষ্ট্রের বহিঃসম্পর্ক,

বহির্বিগ্রহ, পররাষ্ট্রের সহিত সর্ত্তের আদানপ্রদান, মৈত্রীবন্ধন—এই সমস্তই মনোযোগ আকর্ষণ করে ও ইতিহাসের পৃষ্ঠা পূর্ণ করে; সুতরাং জাতীয় ভাগ্যের অধিকাংশই এখন কেন্দ্রবর্ত্তী রাজশক্তিদ্বারাই নিয়ন্ত্রিত ও পরিচালিত হইতে লাগিল।

বাস্তবিক পক্ষে, অন্যরূপ ঘটিবার তখন কোন সম্ভাবনা ছিল না বলিলেই হয়। এরূপ ব্যাপারে কৃতকার্য্যতার সহিত হস্তক্ষেপ করিতে হইলে সভ্যতার যে পরিমাণ উন্নতি এবং বুদ্ধিবৃত্তি ও রাষ্ট্রনৈতিক নৈপুণ্যের যেরূপ বিকাশ আবশ্যক, সে কালে জনসাধারণের সেরূপ বিকাশ হয় নাই। ষোড়শ হইতে অষ্টাদশ শতাব্দী পর্য্যন্ত প্রজাবর্গ এরূপ উপযোগিতা হইতে অনেক দূরে ছিল। সপ্তদশ শতাব্দীর প্রারম্ভে ইংলণ্ডে প্রথম জেম্‌সের আমলে কিরূপ ঘটিয়াছিল দেখুন; তাঁহার জামাতা বোহিমিয়ার নির্ব্বাচিত রাজা তাঁহার সিংহাসন হারাইলেন; এমন কি, তাঁহার বংশ-পরম্পরাগত পালাটিনেট রাজ্যও হারাইলেন। সমস্ত প্রোটেষ্টাণ্ট জগৎ তাঁহার প্রতি সহানুভূতিপূর্ণ, এই জন্য ইংলণ্ডেও তাঁহার পক্ষে লোকমত প্রবল ছিল। রাজ-জামাতাকে পালাটিনেট্-রাজ্যে পুনঃ প্রতিষ্ঠিত করিবার জন্য জেম্‌স্ যাহাতে তাঁহার জামাতার পক্ষ অবলম্বন করিতে বাধ্য হন, সেই উদ্দেশ্যে তখন সাধারণের মধ্যে একটা প্রবল আন্দোলন উপস্থিত হইয়াছিল। পার্লিয়ামেণ্ট ভীষণভাবে যুদ্ধ প্রার্থনা করিল এবং তজ্জন্য অর্থাদি জোগাইবে বলিয়া প্রতিজ্ঞা করিল। জেম্‌স্ কিন্তু অনিচ্ছুক; তিনি পাশ কাটাইতে লাগিলেন, জার্ম্মানীতে কতিপয় সৈন্য পাঠাইলেন এবং পরক্ষণেই আসিয়া পার্লিয়ামেণ্টকে বলিলেন, ভাল করিয়া যুদ্ধ চালাইতে হইলে নয় লক্ষ পাউণ্ড আবশ্যক। তাঁহার এই হিসাব যে অত্যুক্তিদুষ্ট, তাহা কেহই বলে না, সম্ভবতঃ তত অর্থেরই প্রয়োজন ছিল। কিন্তু পার্লিয়ামেণ্ট ব্যয়বাহুল্য দেখিয়া ভয়ে বিস্ময়ে

পিছাইয়া গেল, এবং নিতান্ত অনিচ্ছার সহিত নয় শত মাইল দূরবর্ত্তী এক রাজ্য জয় করিয়া, ন্যায্য অধিকারীর পুনঃ প্রতিষ্ঠাকল্পে মাত্র সত্তর হাজার পাউণ্ড মঞ্জুর করিল। এরূপ ব্যাপারে সাধারণের অজ্ঞান ও অক্ষমতার ইহাই প্রকৃষ্ট পরিচয় ; তাহারা বাস্তব তথ্যের কোন সন্ধান না লইয়া, কোনরূপ দায়িত্ব স্কন্ধে না লইয়া কার্য্য করিত। জনসাধারণের তখন এমন অবস্থা নহে যে, এ সকল ব্যাপারে সুনিয়মিতভাবে কার্য্য-কারিতার সহিত হস্তক্ষেপ করিতে পারে। রাষ্ট্রের বহিঃসম্পর্ক যে কেন্দ্র-রাজশক্তির হস্তে আসিয়া পড়িল, ইহাই তাহার প্রধান কারণ। কেবল রাজশক্তিই তখন এই সকল ব্যাপার পরিচালন করিতে সমর্থ ছিল। অবশ্য রাজা যে সব সময়ে সাধারণের কল্যাণের দিকে তাকাইয়া কার্য্য করিতেন, তাহা নহে, কিন্তু তাঁহার কার্য্যের মধ্যে অন্ততঃ একটা যোগসূত্র বা বিচার-বুদ্ধির পরিচয় থাকিত।

এখন দেখিলেন, এ যুগের রাষ্ট্রনৈতিক ইতিহাসের যে দিকেই দৃষ্টিপাত করা যায়—জাতিসমূহের আভ্যন্তরীণ অবস্থাই আলোচনা করি বা রাষ্ট্রের বহিঃসম্পর্কের বিষয়ই আলোচনা করি, সামরিক ব্যবস্থা, বিচার-ব্যবস্থা বা রাজস্বের বন্দোবস্ত, যে কোন দিকেই তাকাই না কেন—সর্ব্বত্র একই ব্যাপার দেখিতে পাইব ; সর্ব্বত্রই কেন্দ্রীকরণের দিকে, ঐক্যবন্ধনের দিকে, জাতীয় স্বার্থসংরক্ষণ ও জাতীয় শাসনশক্তি গঠনের দিকে গতি। ইহাই পঞ্চদশ শতাব্দীর নিগূঢ় কার্য্য ; এ কার্য্যের ফলে তখনই কোন বৃহৎ পরিণাম বা যথার্থ বিপ্লব উদ্ভূত হয় নাই সত্য, কিন্তু পর-বর্ত্তী কালের বড় বড় বিপ্লবের পথ প্রস্তুত হইয়া রহিল। এখন আমি আর এক প্রকার তথ্যের অবতারণা করিব ; মানবচিত্তের বিকাশ ও বিশ্বজনীন চিন্তার গঠন ও পুষ্টি—এই দিক্ দিয়া পঞ্চদশ শতাব্দীর ইতিহাস আলোচনা করা যাউক। সেখানেও দেখিবেন, ঐ একই ব্যাপার, ঐ একই পরিণাম।

প্রথমতঃ আমি যাজকতন্ত্রসম্পর্কিত ব্যাপার লইয়া আলোচনা করিব। আমরা দেখিয়াছি, পঞ্চদশ শতাব্দী পর্য্যন্ত ধর্ম্মবিশ্বাস ও ধর্ম্ম-চিন্তা ব্যতীত অন্য কোন প্রকার প্রবল বিশ্বজনীন চিন্তা ইউরোপের জন-সাধারণের চিত্তে প্রভাব বিস্তার করিতে পারে নাই। সেই ধর্ম্মচিন্তার একমাত্র নিয়ামক, প্রচারক ও প্রযোক্তা ছিল যাজকতন্ত্র। অবশ্য অনেক সময়ে স্বাতন্ত্র্যের চেষ্টা, এমন কি, বিচ্ছেদের চেষ্টাও হইয়াছিল, এবং এই সমস্ত চেষ্টা দমন করিতে যাজকসঙ্ঘকে অনেক বেগ পাইতে হইয়াছিল। কিন্তু এ পর্য্যন্ত সে জয়ী হইয়া আসিয়াছে। যাজকতন্ত্র যে সমস্ত ধর্ম্মমত অস্বীকার করিয়াছে, তাহারা লোকচিত্তে ব্যাপক বা স্থায়ী প্রতিষ্ঠালাভ করিতে পারে নাই; আল্‌বিজেন্‌স্‌ সম্প্রদায়ই নির্ম্মূল হইয়া গেল। যাজকতন্ত্রের অভ্যন্তরে অনবরত বাদবিতণ্ডা চলিত বটে, কিন্তু তাহার কোন সুস্পষ্ট ফল দেখা যায় না। পঞ্চদশ শতাব্দীর প্রারম্ভে এক নূতন ব্যাপার দেখা দিল। নূতন নূতন চিন্তা, পরিবর্ত্তন ও সংস্কারের আকাঙ্ক্ষা প্রকাশ্যভাবে আত্মঘোষণা করিল ও যাজকতন্ত্রকে বিচলিত করিয়া তুলিল। চতুর্দ্দশ শতাব্দীর শেষ ও পঞ্চদশ শতাব্দীর প্রারম্ভকালে যাজকতন্ত্রের মধ্যে এক মহা বিচ্ছেদ ঘটিল, পোপের আসন রোম হইতে আভীনিয়োঁতে স্থানান্তরিত হইল এবং সঙ্গে সঙ্গে দুই পোপের উদ্ভব হইল—একজন রোমে, একজন আভীনিয়োঁতে। এই পোপদ্বয়ের কলহ ১৩৭৮ খৃষ্টাব্দে আরম্ভ হয়। ১৪০৯ খৃষ্টাব্দে পিসার ধর্ম্মসংসদ্‌ এই কলহের নিবৃত্তিকল্পে উভয় পোপকেই পদচ্যুত করিয়া, পঞ্চম আলেক-জাণ্ডার নামে এক তৃতীয় পোপ মনোনীত করিলেন। ইহাতে কলহ নিবৃত্ত হওয়া দূরে থাকুক, ঘোরতর হইয়া উঠিল; দুই পোপের স্থানে তিন পোপ হইল। বিশৃঙ্খলা ও অনাচার উত্তরোত্তর বাড়িয়া চলিল। ১৪১৪ খৃষ্টাব্দে সম্রাট্‌ সিগিস্‌মণ্ডের আমন্ত্রণে কন্সটান্সের ধর্ম্মসংসদ্‌

সম্মিলিত হইল। এ সংসদ্ কিন্তু নূতন পোপনির্ব্বাচনের দিকে গেল না, যাজকতন্ত্রের সংস্কারসাধনে মনোনিবেশ করিল। ইহাঁরা প্রথমে ঘোষণা করিলেন যে, সাধারণ ধর্ম্মসংসদ্ সাময়িক সম্মিলনী নহে; ইহা একটি স্থায়ী প্রতিষ্ঠান ও ইহার ক্ষমতা পোপেরও উর্দ্ধে। সংসদ্ যাজকতন্ত্রের মধ্যে এই সকল নীতি প্রতিষ্ঠিত করিবার ভার লইল; এবং চর্চ্চের মধ্যে উৎপীড়ন দ্বারা অর্থ সংগ্রহ প্রভৃতি যে সকল অনাচার প্রবেশ করিয়াছিল, সেগুলির উচ্ছেদ সাধনের সংকল্প করিল। এই উদ্দেশ্য সাধনের জন্য সংসদ্ একটি অনুসন্ধান-সমিতি বা সংস্কার-সমিতি গঠন করিল। প্রত্যেক বিভিন্ন জাতি হইতে সংসদে যে সমস্ত প্রতিনিধি আসিয়াছেন, তাঁহাদিগকে লইয়া এই সমিতি গঠিত হইল। যাজক-তন্ত্রের মধ্যে কি কি অনাচার ও কলঙ্ক প্রবেশ করিয়াছে, এবং কিরূপে সেগুলির প্রতীকার হয়, এই সমস্ত নির্দ্ধারণ করিয়া সংসদের নিকট বিজ্ঞাপন করা, সংস্কার-সমিতির উপর এই কর্ত্তব্যের ভার দেওয়া হইল। সংসদ্ শেষে সংস্কার-সমিতির মন্তব্য কার্য্যে পরিণত করা সম্বন্ধে পরামর্শ করিবেন। কিন্তু সংসদ্ যখন এই কার্য্যে নিযুক্ত, তখন প্রশ্ন উঠিল যে, যাজকতন্ত্রের অধিনায়ক পোপের অনুপস্থিতিতে, তাঁহার অনুমতি ব্যতিরেকে অনাচার প্রতিকারকার্য্যে সংসদের অধিকার আছে কি? রোমীয় দলের প্রভাবে এবং কতকগুলি সরলমনা সঙ্কোচভীরু লোকের সাহায্যে সাব্যস্ত হইল যে, অধিকার নাই। সংসদ্ ১৪১৭ খৃষ্টাব্দে পঞ্চম মার্টিন নামে একজন নূতন পোপ নির্ব্বাচন করিল। এই পোপকে বলা হইল, তিনি যেন তাঁহার পক্ষ হইতে যাজকতন্ত্র সংস্কারের একটা খসড়া প্রদান করেন। এই খসড়া মঞ্জুর হইল না এবং সংসদ্ ভাঙ্গিয়া গেল। ১৪৩১ খৃষ্টাব্দে বাসেল নগরে ঐ একই উদ্দেশ্যে এক নূতন সংসদের অধি-বেশন হইল। এ সংসদ্ পূর্ব্ববর্ত্তী কন্স্টান্স্-সংসদের কার্য্য সম্পূর্ণ

করিতে প্রয়াসী হইল, কিন্তু কৃতকার্য্য হইল না। খৃষ্টীয় জগতের মধ্যে তখন যে বিচ্ছেদ, সংসদের মধ্যেও সেই বিচ্ছেদ দেখা দিল। পোপ বাসেলের সংসদ্ ফেরারায় স্থানান্তরিত করিলেন, এবং পরে সেখান হইতে ফ্লোরেন্সে লইয়া গেলেন। কতকগুলি বিশপ্ পোপের আদেশ মানিতে অস্বীকার করিয়া বাসেল্-নগরীতেই রহিয়া গেলেন ; এবং পূর্ব্বে যেমন দুই সংসদ্ ছিল, এখন সেইরূপ দুই সংসদ্ হইল। বাসেলের সংসদ্ সংস্কারপ্রস্তাব আলোচনায় প্রবৃত্ত হইল এবং পঞ্চম ফেলিক্স নামে এক নূতন পোপ নির্ব্বাচন করিল। কিয়ৎকাল পরে এ সংসদ্ লোসানে (Lausanne) উঠিয়া গেল ; এবং ১৪৪৯ খৃষ্টাব্দে তাহার ব্যর্থ জীবনলীলা সম্বরণ করিল।

এইরূপে পোপেরই জয় হইল। সংসদ্ যে ভার লইয়াছিল, তাহা সম্পন্ন করিতে পারিল না ; কিন্তু সে এমন কতকগুলি কাজ করিয়া গেল, যাহার ভার সে লয় নাই ; এবং সেই সব কার্য্যের ফল ভবিষ্যৎকাল পর্য্যন্ত টিকিয়া রহিল। যে সময়ে বাসেল্-সংসদের সংস্কার-চেষ্টা ব্যর্থ হইল, সেই সময়ে ইউরোপের রাজবৃন্দ সংসদ্প্রচারিত নীতি ও প্রতিষ্ঠান আগ্রহের সহিত গ্রহণ করিল। ফ্রান্সে বাসেল্-সংসদের সিদ্ধান্ত অনুসারে পঞ্চম চার্লস্ ১৪৩৮ খৃষ্টাব্দে প্রাগ্মেটিক স্যাঙ্ক্শন্ নামে এক ব্যবস্থা প্রণয়ন করিলেন ; ইহাতে বিশপ্-নির্ব্বাচনপ্রণালী, পোপের প্রাপ্য "প্রথম ফল"-নামক করের বিলোপ-সাধন এবং যাজকতন্ত্রের প্রধান প্রধান অনাচারের সংস্কার বিঘোষিত হইল। ফ্রান্সে প্রাগ্মেটিক স্যাঙ্কশন্ রাষ্ট্রবিধিরূপে বিজ্ঞাপিত হইল। জার্ম্মানীতে ১৪৩৯ খৃষ্টাব্দে মায়েন্ৎসের ডীট্ বা ব্যবস্থাপকসভা এই বিধি গ্রহণ করিয়া ইহাকে জার্ম্মান সাম্রাজ্যের বিধিরূপে বিঘোষিত করিল। যাজকতন্ত্র যে চেষ্টায় অকৃতকার্য্য হইয়াছিল, রাষ্ট্রতন্ত্র তাহা সাধন করিতে সমর্থ বলিয়া বোধ হইতে লাগিল।

সংস্কার প্রস্তাবের পথে আরও নূতন নূতন বাধা উত্থিত হইল। সংসদের চেষ্টা যেমন ব্যর্থ হইয়াছিল, প্রাগ্‌মেটিক স্যাঙ্কশন্‌ও সেইরূপ ব্যর্থ হইল। জার্ম্মানীতে ইহা অতি অকস্মাৎ বিনষ্ট হইল। ১৪৪৮ খৃষ্টাব্দে ডীট্‌ বা রাষ্ট্রসভা পোপ পঞ্চম নিকোলাসের সহিত বন্দোবস্তের ফলে ইহা পরিত্যাগ করিল। ১৫১৬ খৃষ্টাব্দে রাজা ফ্রান্সিস্ ইহা বর্জ্জন করিয়া পোপ দশম লিওর সহিত এক সন্ধিপত্র স্বাক্ষর করিলেন। রাজবর্গের সংস্কারচেষ্টা, যাজকবর্গের সংস্কারচেষ্টার মতই ব্যর্থ হইল। কিন্তু মনে করিবেন না যে, এ চেষ্টার কোন ফলই হয় নাই। সংসদ্‌প্রবর্ত্তিত চেষ্টার ন্যায় রাজশক্তিপ্রবর্ত্তিত সংস্কারোদ্যমেরও কতকগুলি স্থায়ী ফল রহিয়া গেল, পরবর্ত্তী কালের ইতিহাসে তাহার বিস্তর প্রভাব দেখিতে পাওয়া যায়। বাসেল-সংসদ্‌প্রবর্ত্তিত মূল নীতিগুলির অসামান্য প্রভাব ও উৎপাদিকা শক্তি ছিল। অনেক শক্তিমান্ উদ্যমশীল কর্ম্মী পুরুষ এই সকল নীতি গ্রহণ ও সমর্থন করিয়াছেন। পারী নগরীর জন্ দাইয়ী (D'Ailly) জের্সোঁ (Gerson) এবং পঞ্চদশ শতাব্দীর আরও অনেক বিখ্যাত লোক এই সকল নীতি সমর্থনে আত্মনিয়োগ করিয়াছিলেন। বৃথাই বাসেল্-সংসদ্ ভাঙ্গিয়া গেল, বৃথাই প্রাগ্‌মেটিক স্যাঙ্কশন্ পরিত্যক্ত হইল; চর্চ্চশাসন সম্পর্কে ইহাদের মূলনীতি সমুদায় এবং সংস্কার সম্বন্ধে ইহাদের মতামত ফ্রান্সে বদ্ধমূল হইয়া গেল, স্থায়িত্বলাভ করিল, রাষ্ট্রসভায় প্রবেশ লাভ করিল এবং প্রবল লোকমতে পরিণত হইল। এই প্রভাবের ফলে প্রথম জান্‌সেনিষ্ট পরে গালিকান্-দলের উদ্ভব হইল। কন্স্‌টান্সের সংসদ্ হইতে আরম্ভ করিয়া বস্যুয়ের প্রস্তাবচতুষ্টয় পর্য্যন্ত চর্চ্চসংস্কারের যত কিছু চিন্তাচেষ্টা-পরম্পরা, সকলেরই এক মূল হইতে উদ্ভব, এক পরিণামের দিকে গতি, একই ব্যাপারের নানা রূপান্তর। পঞ্চদশ শতাব্দীর

বৈধসংস্কারচেষ্টা ব্যর্থ হইল ত কি হইল? ব্যর্থতা সত্ত্বেও সে চেষ্টা সভ্যতার ইতিহাসের ধারায় তাহার স্থায়ী স্থান অধিকার করিয়াছে, অসামান্য প্রভাব বিস্তার করিয়াছে।

সংসদ্‌সমূহ যে বৈধ উপায়ে সংস্কারের চেষ্টা করিয়াছিল, তাহা ঠিকই করিয়াছিল; কারণ, তদ্ভিন্ন তখন বিপ্লব নিবারণের অন্য কোন উপায় ছিল না। যে সময়ে পিসা-সংসদ্ দুই পোপের দ্বন্দ্ব নিরাকরণে প্রবৃত্ত হইয়াছিল, এবং কন্স্‌টান্সের সংসদ্ যাজকতন্ত্র-সংস্কারে নিযুক্ত হইয়াছিল, প্রায় সেই সময়েই বোহীমিয়াতে জনসাধারণের মধ্যে এক প্রবল ধর্ম্মসংস্কারের চেষ্টা ভীষণ বিদ্রোহের আকারে দেখা দিল। জন্ হুসের ভবিষ্যদ্‌বাণী ও বিজয়যাত্রা ১৪০৪ খৃষ্টাব্দে আরম্ভ হয়, ঐ সময়ে তিনি প্রেগ্‌নগরীতে ধর্ম্মশিক্ষা দিতে আরম্ভ করেন। এখন দেখুন, দুইটি সংস্কারের ধারা পাশাপাশি প্রবাহিত হইল; একটি চর্চ্চের অন্তঃস্থলে যাজকপ্রধানদিগের প্রবর্ত্তিত—এ চেষ্টার মধ্যে বিচক্ষণতা ছিল, কিন্তু সাহস ছিল না; অন্য ধারা চর্চ্চের বাহিরে এবং তাহার বিরুদ্ধে প্রবাহিত, এ চেষ্টার মধ্যে একটা রুদ্র উদ্দীপনা ও উন্মাদনা ছিল। এই দুই সংস্কার-ধারার মধ্যে একটা বিরোধ উপস্থিত হইল। সংসদ্ জন্ হুস্ ও প্রেগবাসী জেরোমকে কন্স্‌টান্সে আহ্বান করিয়া তাহাদিগকে, বিদ্রোহী ও বিধর্ম্মি-রূপে দণ্ডিত করিল। এ ব্যাপার বুঝিতে আমাদের এখন কোন কষ্ট হয় না। এককালে দুই স্বতন্ত্র সংস্কারধারার অবস্থিতি; একদিকে শাসনতন্ত্র-প্রবর্ত্তিত চেষ্টা, অন্য দিকে জনসাধারণ-প্রবর্ত্তিত চেষ্টা; উভয় চেষ্টার মূল কারণ এক, চরম পরিণতি এক, অথচ পরস্পরের মধ্যে প্রতিকূলতা ও সংগ্রাম—এ ব্যাপার আমরা এখন বেশ বুঝিতে পারি। পঞ্চদশ শতাব্দীতে ইহাই ঘটিয়াছিল। জন্ হুসের লৌকিক সংস্কারচেষ্টা ক্ষণ-কালের জন্য প্রদমিত হইল; তাঁহার শিষ্যগণ হুসের মৃত্যুর তিন বৎসর

পরে যুদ্ধ ঘোষণা করিল। এ যুদ্ধ দীর্ঘকাল প্রবলবেগে চলিয়াছিল, কিন্তু সম্রাট্ই শেষে জয়ী হইলেন। কিন্তু সংসদের সংস্কারচেষ্টা ব্যর্থ হওয়ায় লোকচিত্তের আন্দোলন প্রশমিত হইল না। তখন কেবল সুযোগের অপেক্ষা রহিল এবং ষোড়শ শতাব্দীর প্রারম্ভে সেই সুযোগ পাইবামাত্র এই অসন্তোষাগ্নি ব্যাপকভাবে পুনঃ প্রজ্জলিত হইল। যদি সংসদ্-প্রবর্ত্তিত সংস্কার প্রয়াস কার্য্যে পরিণত হইত, তাহা হইলে ষোড়শ শতাব্দীর রিফর্মেশন্ বা ধর্ম্মসংস্কার নিবারিত হইতে পারিত। কিন্তু উভয়ের মধ্যে একটি চেষ্টা নিশ্চয়ই সফলতা লাভ করিত—কারণ, উভয় চেষ্টার একত্র অভ্যুত্থান হইতেই বুঝা যায় যে, সংস্কারের তখন একান্ত আবশ্যক ছিল।

পঞ্চদশ শতাব্দীর শেষে ধর্ম্মসম্পর্কে ইউরোপের অবস্থা তাহা হইলে এইরূপ দাঁড়াইল—উচ্চশ্রেণী সংস্কারের জন্য ব্যর্থ প্রয়াস করিলেন এবং জনসাধারণের সংস্কারচেষ্টা প্রারম্ভেই বলপূর্ব্বক প্রদমিত হইল বটে, কিন্তু পুনরুত্থানের জন্য উন্মুখ হইয়া রহিল। কিন্তু এ সময়ে মানবচিত্তের এই চাঞ্চল্য শুদ্ধমাত্র ধর্ম্মের ক্ষেত্রে দেখা দিয়াই ক্ষান্ত হয় নাই। আপনারা জানেন, চতুর্দ্দশ শতাব্দীতেই প্রাচীন গ্রীস্ ও রোমের সভ্যতা ইউরোপে পুনঃ প্রতিষ্ঠালাভ করে। আপনারা জানেন, দান্তে, পেত্রার্কা, বোকাচিও এবং তাঁহাদিগের সমসাময়িকগণ কিরূপ আগ্রহের সহিত গ্রীক্ ও লাটিন পুথি সন্ধান, প্রকাশ এবং প্রচার করিতে লাগিয়াছিলেন এবং এই ক্ষেত্রে সামান্য একটা আবিষ্কারেই তখন কি উল্লাসধ্বনি উত্থিত হইত।

এই উত্তেজনার সময়ে ইউরোপে প্রাচীন গ্রীস্ ও রোমের শিক্ষা-দীক্ষা অবলম্বন করিয়া এক পণ্ডিতমণ্ডলীর উদ্ভব হইল; মানবচিত্তের বিকাশে তাঁহারা কি পরিমাণে যে সহায়তা করিয়াছেন, তাহার মূল্য

এখনও সম্যক্ স্বীকৃত হয় নাই। এই ক্লাসিকাল-পণ্ডিতমণ্ডলী শুদ্ধ যে সাহিত্য চর্চ্চা করিতেন, হোমর-ভার্জ্জিল আদির গ্রন্থ লইয়াই যে তাঁহারা উন্মত্ত থাকিতেন, তাহা নহে; শিক্ষাদীক্ষা, আচার ব্যবহার, অনুষ্ঠান প্রতিষ্ঠান, জ্ঞানবিজ্ঞান সমেত সমগ্র প্রাচীন সমাজ তাঁহাদের ভক্তিশ্রদ্ধা আকর্ষণ করিয়াছিল। ইহা অবশ্যই স্বীকার করিতে হইবে যে, চতুর্দ্দশ ও পঞ্চদশ শতাব্দীর ইউরোপ অপেক্ষা প্রাচীন গ্রীস্ ও রোম রাষ্ট্রনীতিতে, দর্শনে ও সাহিত্যে অনেক গুণে শ্রেষ্ঠ ছিল। সুতরাং প্রাচীন জগতের এই প্রভাবাতিশয্যে বিস্ময়ের কিছুই নাই। উন্নতচিত্ত, মার্জ্জিতবুদ্ধি, সূক্ষ্মদর্শী লোক যে স্বকীয় যুগের গ্রাম্য আচার ব্যবহার, অসংলগ্ন চিন্তা ও বর্ব্বরোচিত রীতিনীতির প্রতি অবজ্ঞা প্রদর্শন করিয়া এমন একটি সুনিয়ন্ত্রিত ও সমুন্নত সমাজের আলোচনায় আত্মনিয়োগ করিবে, এমন কি, অর্চ্চনায় প্রবৃত্ত হইবে, ইহাতে বিস্ময়ের বিষয় কি আছে? এইরূপে পঞ্চদশ শতাব্দীর প্রারম্ভে একদল স্বাধীন চিন্তাশীল লোকের মণ্ডলী গ্রথিত হইল—এ মণ্ডলীতে অনেক বিশপ্, অনেক ব্যবহারবিদ্, অনেক পণ্ডিত একত্র সম্মিলিত হইল।

এই উন্মাদনার মধ্যে তুর্কীকর্ত্তৃক কন্সটাণ্টিনোপল্ অধিকার এবং প্রাচ্য রোমকসাম্রাজ্যের অধঃপতন ঘটিল; সঙ্গে সঙ্গে অনেক নিরাশ্রয় গ্রীক ইটালীতে পলায়ন করিল। এই গ্রীক আগন্তুকগণ প্রত্নবিদ্যায় সমুন্নত ছিলেন, তাঁহাদিগের সঙ্গে অনেক পুঁথি ছিল এবং প্রাচীন সভ্যতার আলোচনার পক্ষে সহস্র নূতন উপায় ও উপকরণ তাঁহাদের আয়ত্ত ছিল। ক্লাসিকাল-পণ্ডিতমণ্ডলী কি দ্বিগুণ শ্রদ্ধা ও উদ্যমে অনুপ্রাণিত হইলেন, তাহা সহজেই অনুমেয়। এই সময়ে যাজকপ্রধান-গণ, বিশেষতঃ ইটালীতে, রাষ্ট্রীয় ক্ষমতায় না হউক, ঐশ্বর্য্যবিলাসে চরম পরিণতিলাভ করিয়াছিলেন। তাঁহারা গর্ব্বের সহিত অলস লালসাময়

কলাকুশল সভ্যতার বিচিত্র সম্ভোগে গা ঢালিয়া দিলেন; তাঁহারা সাহিত্য ও কলাবিদ্যার চর্চ্চা করিতে লাগিলেন, সামাজিক আমোদ-প্রমোদে ও দৈহিক সুখসম্ভোগে কালযাপন করিতে লাগিলেন। কার্ডি-নাল বেম্বোর ন্যায় যে সকল লোক এই সময়ে রাষ্ট্রনীতি ও সাহিত্যক্ষেত্রে প্রতিপত্তি লাভ করিয়াছিলেন, তাঁহাদের জীবনযাত্রা কিরূপ ছিল দেখুন; একদিকে মানসিক উৎকর্ষ, অন্য দিকে ইন্দ্রিয়পরায়ণতা, একদিকে রমণী-সুলভ আচার ব্যবহার, অন্য দিকে চিন্তারাজ্যে অসমসাহসিকতা—এ অপূর্ব্ব মিশ্রণ দেখিয়া আপনারা বিস্মিত হইবেন। এ যুগের মানসিক উৎকর্ষ ও নৈতিক অপকর্ষ দেখিয়া অষ্টাদশ শতাব্দীর ফ্রান্সের কথা মনে উদিত হয়। মানসিক উত্তেজনার দিকে, নূতন নূতন চিন্তার দিকে, সহজ সুখকর জীবনযাত্রার দিকে সেই প্রবল আসক্তি; সেই রমণীসুলভ কোমলতা ও ইন্দ্রিয়পরায়ণতা; রাষ্ট্রীয় উদ্যম ও ধর্ম্মবিশ্বাসের সেই একান্ত অসদ্ভাব এবং সঙ্গে সঙ্গে চিত্তবৃত্তির অদ্ভুত সজীবতা। অষ্টাদশ শতাব্দীতে সাহিত্যিক ও দার্শনিকগণের সহিত উচ্চশ্রেণীর অভিজাত-সম্প্রদায়ের যে সম্পর্ক, পঞ্চদশ শতাব্দীতে সাহিত্যিকদিগের সহিত যাজক-প্রধানদিগের সেইরূপ সম্পর্ক ছিল। সকলের একই মতামত, একই আচার ব্যবহার, তাহারা একত্রে বেশ মিলিয়া মিশিয়া জীবনযাপন করিত, বহির্জ্জগতে যে সমস্ত বিপ্লব ও আন্দোলন প্রস্তুত হইতেছে, সে দিকে তাহারা দৃক্‌পাতও করে নাই। অষ্টাদশ শতাব্দীর রাজসভাসদ্‌-গণ যেরূপ ফরাসীবিপ্লবের কোন পূর্ব্বসূচনাই লক্ষ্য করে নাই, কার্ডিনাল বেম্বোপ্রমুখ পঞ্চদশ শতাব্দীর যাজকপ্রধানগণ সেইরূপ লুথার ও কাল্‌ভিনের অভ্যুত্থানের কথা স্বপ্নেও ভাবিতে পারেন নাই। উভয়ের অবস্থা একইরূপ।

তাহা হইলে দেখা গেল, নৈতিক জগতে এ যুগের ইতিহাসে তিনটি

বৃহৎ ঘটনা—প্রথম, চর্চ্চপ্রবর্ত্তিত ধর্ম্মসংস্কারের চেষ্টা ; দ্বিতীয়, জনসাধারণ-প্রবর্ত্তিত ধর্ম্মসংস্কারোদ্যম ; এবং সর্ব্বশেষে চিন্তারাজ্য সংস্কার, যাহার ফলে এক স্বাধীন চিন্তাপরায়ণ পণ্ডিতমণ্ডলীর অভ্যুত্থান। এই সমস্ত পরিবর্ত্তন সম্পন্ন হইতেছিল রাষ্ট্রীয় জগতের এক মহাবিপ্লবের মধ্যে, যখন চারিদিকের খণ্ডসমাজ ভাঙ্গিয়া জাতীয় সমাজ ও জাতীয় শাসনতন্ত্র গড়িয়া উঠিতেছে।

ইহাই সব নহে। এই যুগে মানুষের বাহ্যকর্ম্মবৃত্তিও অসাধারণ সজীবতা প্রদর্শন করিয়াছিল। এ যুগ সমুদ্রযাত্রার যুগ, অসমসাহসিকতার যুগ, সর্ব্ববিধ আবিষ্কার উদ্ভাবনের যুগ। এই যুগেই পর্ত্তুগীজগণ আফ্রিকার উপকূল ধরিয়া ভাস্কোডিগামার নেতৃত্বে উত্তমাশা অন্তরীপ দিয়া ভারতে আসিবার পথ আবিষ্কার করিয়াছিল, কলম্বস্ আমেরিকা আবিষ্কার করিয়াছিল, এবং ইউরোপের বাণিজ্য অসামান্য বিস্তার লাভ করিয়াছিল। সহস্র নূতন আবিষ্কার আসিয়া জুটিল ; যে সমস্ত আবিষ্কার পূর্ব্বে সঙ্কীর্ণ গণ্ডীতে আবদ্ধ ছিল, সেগুলিও প্রসার লাভ করিল। বারুদের আবিষ্কার হইয়া রণপদ্ধতি পরিবর্ত্তিত হইল ; কম্পাশের আবিষ্কার হইয়া নৌচালন-পদ্ধতি বদলাইয়া গেল। তৈলচিত্রশিল্পের বিকাশ হইয়া সমস্ত ইউরোপ প্রসিদ্ধ প্রসিদ্ধ চিত্রে ছাইয়া গেল ; তামার ব্লক খোদাই হইয়া এই সমস্ত চিত্রের বহুল প্রচার হইতে লাগিল। আধুনিক ধরণের কাগজের বহুল প্রসার হইল ; এবং ১৪৩৬ হইতে ১৪৫২ খৃষ্টাব্দের মধ্যে মুদ্রাযন্ত্রের আবিষ্কার হইল,—এ মুদ্রাযন্ত্রের কত নিন্দা প্রশংসা বাহির হইয়াছে, কিন্তু ইহার গুণ ও ইহার প্রভাব সহস্র বক্তৃতাতেও নিঃশেষ-রূপে বর্ণনা করা যায় না।

এখন দেখিলেন, এ শতাব্দীর মহত্ত্ব ও কার্য্যকলাপ কিরূপ—ইহার মহত্ত্বের অসম্পূর্ণ প্রকাশ হইয়াছে মাত্র, ইহার কার্য্যকলাপের সম্পূর্ণ

পরিণতি এ যুগের মধ্যে ঘটে নাই। আকস্মিক সংস্কারচেষ্টা যেন ব্যর্থ হইয়া গেল, শাসনতন্ত্রগুলি শক্তিমান্ হইয়া উঠিল, জাতীয় জীবন যেন শান্তমূর্ত্তি ধারণ করিল। মনে হয়, সমাজ যেন আর এক উচ্চতর অবস্থার জন্য, দ্রুততর উন্নতির জন্য প্রস্তুত হইতেছে। কিন্তু সে সমস্ত মহাবিপ্লব ষোড়শ শতাব্দীর জন্য অপেক্ষা করিতেছে। পঞ্চদশ শতাব্দী পথ প্রস্তুত করিল মাত্র।

# দ্বাদশ অধ্যায়

পূর্ব্ববর্ত্তী যুগসমূহের আলোচনায় আমরা অনেক সময় ইউরোপীয় সমাজের বিশৃঙ্খলা ও অসংলগ্নতা লইয়া অভিযোগ করিয়াছি; এরূপ অসংলগ্ন, খণ্ডিত ও বিক্ষিপ্ত সমাজ বোধগম্যরূপে বর্ণনা করা যে কত কঠিন, তাহা দেখিয়াছি; কোন্ যুগে এই বিশৃঙ্খলা অতিক্রম করিয়া আমরা একটা ব্যাপক সার্ব্বজনীন ঐক্যবদ্ধ সমাজের দেখা পাইব, তাহারই জন্য আগ্রহের সহিত প্রতীক্ষা করিয়া আসিয়াছি। এখন আমরা সেই সার্ব্বজনীন ঐক্যের যুগে উপনীত হইয়াছি; এ যুগ ব্যাপক তথ্যের ও সার্ব্বজনীন চিন্তার যুগ, শৃঙ্খলা ও ঐক্যের যুগ। এখানে কিন্তু আমাদের সমক্ষে আর এক প্রকার সমস্যা। সামাজিক ইতিহাসের খণ্ড তথ্য ও খণ্ড ব্যাপারগুলির মধ্যে যোগসূত্র কোথায়, কিরূপে তাহারা পরস্পরের সহকারিতা করিতেছে, তাহাদের মধ্যে কোন সাধারণ তত্ত্ব আবিষ্কার করা যায় কি না, এক কথায় এই সকল বিক্ষিপ্ত ব্যাপারের সাহায্যে সমাজের কোন একটা সমগ্র মূর্ত্তি গড়িয়া তোলা যায় কি না—এই চেষ্টাতেই এ পর্য্যন্ত আমাদিগকে বহু ক্লেশ পাইতে হইয়াছে। এখন আধুনিক ইউরোপের ইতিহাসে সমস্তই বিপরীত; সামাজিক জীবনের সমস্ত উপাদান ও ঘটনা এখন রূপান্তরিত হইয়া পরস্পরের উপর প্রভাব বিস্তার করিতেছে; মানুষে মানুষে এখন নানারূপ বিচিত্র ও জটিল সম্বন্ধ। মানুষের সহিত রাষ্ট্রতন্ত্রের সম্পার্ক, রাষ্ট্রের সহিত রাষ্ট্রের সম্পর্ক, মানুষের চিন্তা ও বুদ্ধির ক্ষেত্র—সর্ব্বত্রই এই জটিলতা। পূর্ব্বে যে সমস্ত যুগের আলোচনা করিয়াছি, তাহার মধ্যে অনেকগুলি ব্যাপার স্বতন্ত্র ও পৃথক্‌ভাবে পরস্পর সম্পর্ক-রহিত হইয়া ঘটিয়া গিয়াছে। এখন আমরা আর সেই

পরস্পরবিচ্ছিন্ন স্বাতন্ত্র্যের দেখা পাইব না। এখন হইতে সমস্ত ব্যাপারই পরস্পরকে স্পর্শ করিতেছে, পরস্পরের সহিত মিশ্রিত হইতেছে, পরস্পরকে রূপান্তরিত করিতেছে। এই বৈচিত্র্যের মধ্যে যথার্থ ঐক্যসূত্র আবিষ্কার করা, এরূপ একটা ব্যাপক ও জটিল ঘটনাস্রোতের গতিপরিণতি নির্দ্দেশ করা, পরস্পরসম্বদ্ধ এই অসংখ্য বিচিত্র উপাদানের যথাযথ হিসাব লওয়া—ইহা অপেক্ষা কঠিন ব্যাপার আর কি হইতে পারে? কারণ, আমাদিগকে এমন একটা মুখ্য ব্যাপার আবিষ্কার করিতে হইবে, যাহা একটি বৃহৎ যুগের সুদীর্ঘ ঘটনাবলীর সমষ্টিস্বরূপ, যাহা যুগের বিশিষ্ট প্রকৃতির পরিচয় দেয় ও সভ্যতার ইতিহাসে ইহার যথার্থ প্রভাব ও কার্য্যকারিতা নির্দ্দেশ করিয়া দেয়। এখন আমরা যে বৃহৎ ঘটনার আলোচনায় প্রবৃত্ত হইব, তাহাতেই এই দুরূহত্বের পরিচয় পাইবেন। দ্বাদশ শতাব্দীতে আমরা এমন একটি ঘটনার সাক্ষাৎ পাইয়াছি, যাহা প্রকৃতপক্ষে না হউক, মূলতঃ ধর্ম্মসম্পৃক্ত। আমি ক্রুসেড বা ধর্ম্মযুদ্ধের কথা বলিতেছি। ব্যাপারটি যদিও বৃহৎ, দীর্ঘকালব্যাপী ও বিচিত্র ঘটনাপূর্ণ, তথাপি ইহার সাধারণ প্রকৃতি আবিষ্কার করিতে এবং ইহার ঐক্যসূত্র ও প্রভাব নির্দ্দেশ করিতে আমাদিগকে অনেক ক্লেশ পাইতে হইয়াছিল। এখন আমাদিগকে ষোড়শ শতাব্দীর ধর্ম্ম-বিপ্লবের আলোচনা করিতে হইবে। সচরাচর ইহা রিফর্মেশন নামে অভিহিত হয়। রিফর্মেশন শব্দের অর্থ ধর্ম্মসংস্কার; কিন্তু আমি এ স্থলে ধর্ম্মবিপ্লব অর্থেই শব্দটি ব্যবহার করিব; এ বিপ্লব ভাল, কি মন্দ, সে বিষয়ে কোনরূপ ব্যঞ্জনা এ শব্দের মধ্যে থাকিবে না। এখন আরম্ভেই দেখুন, এই সঙ্কট ব্যাপারের যথার্থ স্বরূপ চিনিয়া লওয়া ও সাধারণভাবে ভাষায় প্রকাশ করা কত কঠিন।

ষোড়শ শতাব্দীর প্রারম্ভ হইতে সপ্তদশ শতাব্দীর মধ্যভাগ পর্য্যন্তই

রিফর্মেশনের জীবনকাল ; এই সময়ের মধ্যেই ইহার উদ্ভব ও অবসান। বলিতে গেলে, সমস্ত ঐতিহাসিক ঘটনারই জীবনকাল সীমাবদ্ধ। তাহাদের প্রভাব অনন্তকালব্যাপী ; সমস্ত অতীত ও সমস্ত ভবিষ্যতের সহিত তাহাদের ঘনিষ্ঠ সম্বন্ধ ; তথাপি ইহা সত্য যে, তাহাদের একটা স্থান-কালবিশিষ্ট সত্তা আছে ; তাহাদের উদ্ভব, বৃদ্ধি ও বিকাশ এক বিশেষ যুগের মধ্যেই সমাপ্ত হয়, এবং তাহার পর হইতে তাহারা ক্রমশঃ অবলুপ্ত হইয়া ইতিহাসের ক্ষেত্র হইতে অবসর গ্রহণ করে ও অন্য কোন নূতন ঘটনার জন্য পথ মুক্ত করিয়া দেয়।

রিফর্মেশনের জন্মকাল সূক্ষ্মভাবে নির্দ্দেশ করিবার কোন সার্থকতা নাই ; তবে ১৫২০ খৃষ্টাব্দে যখন লুথার, পোপ দশম লিওর আদেশপত্র প্রকাশ্যভাবে অগ্নিসাৎ করিয়া, নিজকে রোমক চর্চ্চ হইতে রীতিমতভাবে বিচ্ছিন্ন করিলেন, সেই সময়কেই স্থূলভাবে রিফর্মেশনের জন্মকাল ধরিয়া লইতে পারি। এই সময় হইতে সপ্তদশ শতাব্দীর মধ্যভাগে ১৬৪৮ খৃষ্টাব্দে যখন ওয়েষ্টফালিয়ার সন্ধি স্বাক্ষরিত হয়, তখন পর্য্যন্ত রিফর্মেশনের জীবনকাল। এই ধর্ম্মবিপ্লবের সর্ব্বপ্রথম ও বৃহত্তম ফল হইল ক্যাথলিক ও প্রোটেষ্টাণ্ট হিসাবে ইউরোপীয় রাষ্ট্রসমূহের মধ্যে শ্রেণীবিভাগ ; উভয় দলের মধ্যে বিরোধ ও সংঘর্ষ উপস্থিত হইল। নানা ভাগ্যবিপর্য্যয়ের মধ্য দিয়া ষোড়শ শতাব্দীর প্রারম্ভ হইতে সপ্তদশ শতাব্দীর মধ্যভাগ পর্য্যন্ত এই সংঘর্ষ স্থায়ী হইয়াছিল। ১৬৪৮ খৃষ্টাব্দে ওয়েষ্টফালিয়ার সন্ধি দ্বারাই অবশেষে উভয় পক্ষ পরস্পরের অধিকার স্বীকার করিয়া লইল ; তখন হইতে তাহারা ধর্ম্মভেদ সত্ত্বেও অবিরোধে পরস্পর সাহচর্য্যে অবস্থান করিতে স্বীকৃত হইল। ১৬৪৮ খৃষ্টাব্দ হইতে রাষ্ট্রীয় শ্রেণী-বিভাগ, পররাষ্ট্রনীতি, রাষ্ট্রে রাষ্ট্রে মৈত্রীবন্ধন, এ সমস্ত ব্যাপারের সহিত ধর্ম্মভেদের কোন সম্পর্ক রহিল না। এ সময় পর্য্যন্ত নানা ব্যতিক্রম

সত্ত্বেও ইউরোপ যথার্থই দুই দলে বিভক্ত ছিল—প্রোটেষ্টাণ্ট দল ও ক্যাথলিক দল। ওয়েষ্টফালিয়ার সন্ধির পর এই প্রভেদ ঘুচিয়া গেল; এখন হইতে রাষ্ট্রে রাষ্ট্রে বিরোধ বা মৈত্রী অন্য বিষয় লইয়া ঘটিতে লাগিল, ধর্ম্মবিশ্বাস লইয়া নহে। এই সময়েই তাহা হইলে রিফর্মেশনের জীবনলীলা শেষ হইল, যদিও ইহার প্রভাব ও পরিণাম ক্রমশঃ বিকশিত হইতে থাকিল। এখন সংক্ষেপে একবার এই জীবনলীলা পর্য্যবেক্ষণ করা যাউক; এবং কেবলমাত্র ঘটনাবলী ও প্রধান প্রধান পাত্রের নামোল্লেখ মাত্র করিয়া, ইহার অন্তর্ভুক্ত ব্যাপারসমূহ নির্দ্দেশ করা যাউক। এই সামান্য নির্দ্দেশ, এই শুষ্ক অসম্পূর্ণ নামতালিকা হইতেই বুঝিতে পারিবেন, এত বিচিত্র ও জটিল ঘটনাবলীর সমগ্র বিবরণ দেওয়া এবং এই বিচিত্র তথ্যের মধ্য হইতে রিফর্মেশনের যথার্থ প্রকৃতি ও সভ্যতার ইতিহাসে ইহার যথার্থ স্থান নির্দ্দেশ করা কত দুরূহ ব্যাপার। যে সময়ে রিফর্মেশন ঝড়ের মত ভাঙ্গিয়া পড়িল, তখন ইউরোপে একটা বৃহৎ রাষ্ট্রীয় সংঘর্ষ চলিতেছে; তখন ফ্রান্সের প্রথম ফ্রান্সিসের সহিত স্পেনের পঞ্চম চার্লসের সংগ্রাম। এ সংগ্রামের প্রথম লক্ষ্য ইটালী অধিকার, পরে জার্ম্মান সাম্রাজ্য অধিকার ও সর্ব্বশেষে ইউরোপে প্রাধান্য স্থাপন। এই সময়েই অষ্ট্রীয়ার রাজবংশ শির উন্নত করিয়া ইউরোপে প্রাধান্য লাভ করিল। এই সময়েই আবার ইংলণ্ড অষ্টম হেনরীর রাজত্বে ইউরোপীয় রাষ্ট্রব্যাপারে নিয়মিতরূপে, স্থায়িভাবে ও ব্যাপকতররূপে হস্তক্ষেপ করিতে লাগিল।

এখন ফ্রান্সে ষোড়শ শতাব্দীর ইতিহাস অনুসরণ করা যাউক। ফ্রান্সের ইতিহাস তখন প্রোটেষ্টাণ্ট ও ক্যাথলিক দলের ধর্ম্মসংগ্রামে পূর্ণ। এই ধর্ম্মসংগ্রাম অবলম্বন করিয়া প্রাচীন ভূস্বামিগণ তাঁহাদের লুপ্তশক্তি পুনরুদ্ধারের জন্য এক নূতন চেষ্টা করিলেন। ফ্রান্সের ধর্ম্মসংগ্রাম,

ক্যাথলিক লীগ গঠন, ভালোয়া-বংশের সহিত গাইস্-বংশের সংঘর্ষ, এ সমস্ত ব্যাপারের ইহাই তাৎপর্য্য।

স্পেনে দ্বিতীয় ফিলিপের রাজত্বকালে হলাণ্ডের যুক্তপ্রদেশ বিদ্রোহ-ধ্বজা তুলিল। একদিকে ইন্‌কুইজিশন নামক যাজকতন্ত্র-পরিচালিত ধর্ম্মাধিকরণ, অপর দিকে রাষ্ট্রনৈতিক ও ধর্ম্মনৈতিক স্বাধীনতা, এই উভয় পক্ষে তুমুল সংগ্রাম বাধিল। এক পক্ষের নেতা ডিউক অব্ আল্‌ভা, অপর পক্ষের নেতা প্রিন্স্ অব্ অরেঞ্জ। একদিকে যেমন অধ্যবসায় ও সুবুদ্ধির প্রভাবে স্বাধীনতার পক্ষই জয়ী হইল, অপর দিকে স্পেনের অভ্যন্তরে স্বাধীনতার লোপ হইল, সেখানে রাষ্ট্রতন্ত্রে ও ধর্ম্মতন্ত্রে অপ্রতিহত রাজশক্তিরই প্রাধান্য ঘটিল।

ইংলণ্ডে এই সময়ে মেরী ও এলিজাবেথের রাজত্ব। এলিজাবেথ ছিলেন প্রোটেষ্টাণ্টদলের নেত্রী, স্পেনের দ্বিতীয় ফিলিপের বিরুদ্ধে তাঁহাকে সংগ্রাম করিতে হইয়াছিল। তাহার পর জেম্‌স্ ষ্টুয়ার্টের ইংলণ্ডের সিংহাসনে আরোহণ, এবং সঙ্গে সঙ্গে ইংলণ্ডের রাজশক্তির সহিত জনশক্তির বিবাদের সূচনা।

এই সময়েই ইউরোপের উত্তরভাগে নূতন নূতন রাজশক্তির উদ্ভব হইল। ১৫২৩ খৃষ্টাব্দে গাষ্টেভাস্ ভাসা ( Gustavas Vasa ) কর্ত্তৃক সুইডেনের রাষ্ট্রীয় সত্তা পুনঃ প্রতিষ্ঠিত হইল। টিউটনিক ধর্ম্মসঙ্ঘকে রাষ্ট্রীয় সঙ্ঘে পরিণত করিয়া প্রশিয়া রাষ্ট্রের সৃষ্টি হইল। এখন হইতে উত্তর ইউরোপের রাজবৃন্দ ইউরোপীয় রাষ্ট্রব্যাপারে এমন একটা স্থান অধিকার করিল, যাহা তাহারা পূর্ব্বে কখনও করে নাই ; ইহার গুরুত্ব শীঘ্রই ত্রিংশ বৎসরব্যাপী ধর্ম্মযুদ্ধের ইতিহাসে উপলব্ধি করা যাইবে।

এখন আবার ফ্রান্সে ফিরিয়া আসুন। সেখানে ত্রয়োদশ লুইর রাজত্ব ; কার্ডিনাল রিশেলিয় ( Richelieu ) ফ্রান্সের আভ্যন্তরীণ

শাসনপ্রণালী পরিবর্ত্তন করিলেন ও জার্ম্মানীর সহিত রাষ্ট্রীয় সম্বন্ধ স্থাপন করিয়া প্রোটেষ্টাণ্টদলকে সাহায্যদান করিলেন। জার্ম্মানীতে ষোড়শ শতাব্দীর শেষভাগে তুর্কীদিগের সহিত সংগ্রাম; এবং সপ্তদশ শতাব্দীর প্রারম্ভে ত্রিংশবার্ষিক ধর্ম্মযুদ্ধ—প্রাচ্য ইউরোপের আধুনিক ইতিহাসে ইহাই সর্ব্বাপেক্ষা বৃহৎ ঘটনা। এই সময়েই গষ্টেবস্ আডোলফস্, বালেন্‌ষ্টাইন্, টিলী, ডিউক অব্ ব্রুন্সবিক্, ডিউক অব বাইমার প্রভৃতি বড় বড় লোকের অভ্যুত্থান, জার্ম্মানীর ইতিহাসে ইঁহাদের অপেক্ষা বড় নাম আর কাহারও নাই।

এই সময়েই ফ্রান্সে চতুর্দ্দশ লুই সিংহাসন আরোহণ করিলেন, এবং মন্ত্রী মাজার্যাার সহিত ফ্রঁদ্-দলের বিরোধ আরম্ভ হইল। ইংলণ্ডে রাজবিদ্রোহ উপস্থিত হইল, এবং প্রথম চার্ল্‌স্ সিংহাসনচ্যুত ও প্রাণদণ্ডে দণ্ডিত হইলেন।

আমি কেবল সর্ব্বজনপরিচিত বৃহৎ বৃহৎ ঘটনারই উল্লেখ করিলাম; এখন দেখুন, এই সকল ঘটনার সংখ্যাধিক্য, বৈচিত্র্য ও গুরুত্ব কিরূপ। যদি অন্য প্রকারের ঘটনার সন্ধান করেন, যে সকল ঘটনা এত সুপ্রকট নহে, যে সকল ঘটনাসমষ্টি বিশেষ কোন আখ্যায় অভিহিত করা যায় না—তাহা হইলে সেরূপ ঘটনারও অভাব নাই। কারণ, এ সময়ে প্রায় সমস্ত জাতির মধ্যেই রাষ্ট্রীয় প্রতিষ্ঠানসমূহের গুরুতর পরিবর্ত্তন সাধিত হয়;—একদিকে অধিকাংশ বড় বড় রাষ্ট্রে তখন বিশুদ্ধ রাজতন্ত্রের প্রাদুর্ভাব, অন্য দিকে হলাণ্ডে তখন ইউরোপের প্রবলতম গণতন্ত্রের উদ্ভব এবং ইংলণ্ডে বিধিবদ্ধ রাজতন্ত্রের একরূপ পাকাপাকি প্রতিষ্ঠা। যাজকতন্ত্রের মধ্যে এই সময়ে প্রাচীন মঠধারী সম্প্রদায়গুলির রাষ্ট্রনৈতিক প্রভাব একেবারে বিলুপ্ত হইল, এবং তাহাদের স্থলে জেসুইট্ সম্প্রদায় নামে এক নূতন ধরণের ধর্ম্মসম্প্রদায় প্রতিপত্তি লাভ করিল। কন্স্‌টান্স ও বাসেলের ধর্ম্ম-

সংসদের যেটুকু প্রভাব অবশিষ্ট ছিল, এই যুগে ট্রেণ্টের ধর্ম্মসংসদ্ কর্ত্তৃক তাহা একেবারে বিলুপ্ত হইল এবং যাজকতন্ত্রের মধ্যে রোমের পোপ-সভার আধিপত্য সুপ্রতিষ্ঠিত হইল। যাজকতন্ত্র ছাড়িয়া দার্শনিক চিন্তার ক্ষেত্রে দৃষ্টিপাত করুন, মানবচিত্তের স্বাধীন গতি লক্ষ্য করুন; সেখানে দেখিবেন, দুই মনীষীর আবির্ভাব,—বেকন ও দেকার্ত্; ইহাঁরা চিন্তা-জগতে যে বিপ্লব আনয়ন করিলেন, আধুনিক ইতিহাসে এত বড় বিপ্লব আর কখনও হয় নাই। যে দুই চিন্তাধারা আধুনিক জগতে আধিপত্যের জন্য প্রতিদ্বন্দ্বিতা করিয়া আসিয়াছে, ইহাঁরা সেই দুই ধারার প্রবর্ত্তক। এই সময়েই আবার ইটালীয় সাহিত্যের গৌরবযুগ এবং ফরাসী ও ইংরেজী সাহিত্যের প্রবর্ত্তনযুগ। অবশেষে এই যুগেই বড় বড় উপনিবেশসমূহের প্রতিষ্ঠা ও আধুনিক বাণিজ্যপদ্ধতির বিকাশ। অতএব যে দিক্ দিয়াই বিচার করা যাউক না কেন, এ যুগের রাষ্ট্র-নৈতিক, ধর্ম্মনৈতিক, দার্শনিক ও সাহিত্যিক ঘটনাবলী পূর্ব্ববর্ত্তী যে কোন যুগের ঘটনাসমূহ অপেক্ষা সংখ্যায়, বৈচিত্র্যে ও গুরুত্বে অধিক। মানবচিত্তের ক্রিয়াশক্তি এই সময়ে নানা দিক দিয়া আত্মপ্রকাশ করিয়াছিল; মানুষের সহিত মানুষের সম্বন্ধ, ব্যক্তির সহিত শাসনী শক্তির সম্বন্ধ, রাষ্ট্রের সহিত রাষ্ট্রের সম্বন্ধ, এবং বিশুদ্ধ চিত্তপ্রয়াস, সর্ব্বত্রই ইহার পরিচয় পাওয়া যায়। এক কথায় এ যুগ বড় বড় লোক ও বড় বড় ঘটনার যুগ। এবং আমরা যে ধর্ম্মবিপ্লবের আলোচনা করিতে বসিয়াছি, তাহা এই ঘটনাবহুল যুগের সর্ব্বপ্রধান ঘটনা। এই ঘটনাই এ যুগের যথার্থ পরিচায়ক এবং এই জন্য ইহা রিফর্মেশন যুগ নামেই অভিহিত। যে সমস্ত প্রবল কারণসমষ্টিদ্বারা এ যুগের ইতিহাস গঠিত, তন্মধ্যে রিফর্মেশনই প্রবলতম, রিফর্মেশনেই অন্যান্য কারণের কেন্দ্রসমাবর্ত্তন, সমস্ত ব্যাপারই রিফর্মেশনের প্রভাবে রূপান্তরিত

হইয়াছে, অথবা রিফর্মেশনের উপর নিজ নিজ প্রভাব মুদ্রিত করিয়া দিয়াছে। সুতরাং আমাদিগকে এমন একটি মহাব্যাপারেব প্রকৃতিনির্দ্দেশ ও সমগ্র বর্ণনা করিতে হইবে, যাহা একটি বৃহৎঘটনাপূর্ণ মহাযুগের সর্ব্বপ্রধান ঘটনা।

এরূপ বিচিত্র, বিরাট্, ঘনসম্বদ্ধ ঘটনাবলীর মধ্যে ঐতিহাসিক ঐক্য-সূত্র আবিষ্কার করা যে কত কঠিন, তাহা আপনারা সহজেই অনুমান করিতে পারেন। অথচ ইহা আবশ্যক। ঘটনাসমূহ যখন সম্পূর্ণ হইয়া ইতিহাসে পরিণত হয়, তখন তাহাদের মধ্যে বৃহত্তম, ব্যাপকতম ব্যাপারগুলিই আমরা জানিতে চাহি, সেইগুলিকেই আমরা মূল্যবান্ মনে করি। আমরা খণ্ড ঘটনা ও খণ্ড তথ্যের মধ্যে কার্য্যকারণসম্পর্ক দেখিতে চাই। এই সমস্ত ব্যাপক সাধারণ তথ্যই ইতিহাসের অমর অংশ; অতীত ও বর্ত্তমান ভাল করিয়া বুঝিতে হইলে এইরূপ সাধারণ তথ্য অবলম্বন করিয়াই বুঝিতে হয়। বিশেষ তথ্য হইতে সাধারণ তথ্যে উপনীত হওয়া, বিচ্ছিন্ন তথ্যের মধ্যে সংযোগসূত্র আবিষ্কার করিয়া সেগুলিকে বুদ্ধিগম্য করিয়া তোলা, ইহাই আমাদের বুদ্ধিবৃত্তির প্রবলতম আকাঙ্ক্ষা। কিন্তু যাহাতে আমরা অসম্পূর্ণ ও অপর্য্যাপ্ত প্রমাণের উপর নির্ভর করিয়া দ্রুতগতি ভ্রান্ত সিদ্ধান্তে উপনীত না হই, সে বিষয়ে সাবধান হওয়া কর্ত্তব্য। প্রথম দৃষ্টিপাতেই ঘটনাবিশেষের বা যুগবিশেষের প্রকৃতি ও পরিণাম সম্বন্ধে একটা সাধারণ সিদ্ধান্ত করিয়া বসিতে যে আনন্দ আছে, তাহার প্রলোভন নিতান্ত সামান্য নহে। মানুষের বুদ্ধিবৃত্তি তাহার ইচ্ছাবৃত্তির ন্যায় সর্ব্বদাই কার্য্য করিবার জন্য উন্মুখ, সে বাধাবিঘ্ন সহ্য করিতে পারে না, অবাধগতিতে শীঘ্র শীঘ্র সিদ্ধান্তে আসিতে চায়; যে সমস্ত তথ্য তাহার সিদ্ধান্তের প্রতিকূল, সেগুলি সে ইচ্ছা করিয়াই ভুলিয়া যায়; কিন্তু আমরা ভুলিয়া গেলেই ত তথ্য বিনষ্ট হয় না; একদিন

এই সমস্ত অনাদৃত তথ্য বিস্মৃতির গর্ভ হইতে উত্থিত হইয়া আমাদিগের ভ্রান্তি ঘোষণা করিবেই করিবে। এই বিপদ্ হইতে আত্মরক্ষা করিবার একমাত্র উপায় আছে; সাধারণ সিদ্ধান্তে উপনীত হইবার পূর্ব্বে সাহস ও ধৈর্য্যের সহিত নিঃশেষে সমগ্র তথ্যের আলোচনা করা। ইচ্ছাশক্তির পক্ষে যেমন নৈতিক বিধিনিষেধ, মানুষের বিচারবুদ্ধির পক্ষে সেইরূপ তথ্য। আমাদের ইচ্ছাশক্তি যেমন নৈতিক বিধিনিষেধের শাসন মানিয়া চলিতে বাধ্য, আমাদের বিচারবুদ্ধি সেইরূপ তথ্যের ভার বহন করিতে বাধ্য। তথ্যসমূহের সম্যক্ পরিচয় লইয়া, তাহাদিগের ব্যাপ্তি ও গুরুত্বের যথাযথ পরিমাপ লইয়া, তবে আমাদের বিচারবুদ্ধি পক্ষ বিস্তারপূর্ব্বক সাধারণ সিদ্ধান্তের দিকে উড়িবার অধিকার পায়, তখনই সে ঊর্দ্ধ হইতে সমস্ত ব্যাপারের সমগ্রসম্পূর্ণ ধারণা করিতে সমর্থ হয়। আলোচ্য বিষয়ের অন্তর্ভুক্ত সমস্ত তথ্যের পরিচয় না লইয়া আমরা যদি তাড়াতাড়ি সাধারণ সিদ্ধান্তে উপনীত হইতে যাই, তাহা হইলে ভ্রান্তি ও বিফলতার সম্ভাবনা অত্যন্ত অধিক। এ ঠিক অঙ্কের হিসাবের মত, এক স্থানে ভ্রম হইলে অনবরত ভ্রম হইতে ভ্রমান্তরে চলিয়া যাইতে হইবে। ইতিহাসের আলোচনায় প্রথম উদ্যমেই যদি আমরা সমস্ত তথ্যের দিকে মনোনিবেশ না করি, ত্বরিত সিদ্ধান্তের প্রলোভনে বিচার-প্রণালীর কঠোর পন্থা পরিত্যাগ করি, তাহা হইলে কত যে ভ্রান্ত সিদ্ধান্তে উপনীত হইব, তাহার ইয়ত্তা করা যায় না।

আমি একরূপ আমার বিরুদ্ধেই আপনাদিগকে সাবধান করিয়া দিতেছি। আমি আপনাদিগের সমক্ষে কেবলমাত্র কতকগুলি সাধারণ তথ্য ও সাধারণ সিদ্ধান্তের অবতারণা করিতে চেষ্টা করিয়াছি; এই সমস্ত সাধারণ ব্যাপারের অন্তর্ভুক্ত সমস্ত বিশেষ তথ্য পুঙ্খানুপুঙ্খরূপে আপনাদিগের সহিত বিচার ও আলোচনা করিবার অবকাশ পাই নাই।

সেই জন্যই এই জটিল তথ্যপূর্ণ বিরাট্ যুগের আলোচনায় প্রবৃত্ত হইবার সময় আপনাদিগকে এইরূপে সাবধান করিয়া দেওয়া কর্ত্তব্য মনে করি; কারণ, এ যুগের আলোচনায় ভ্রমপ্রমাদের সম্ভাবনা যত অধিক, সেরূপ আর কোন যুগের অলোচনায় নহে। এই কর্ত্তব্য নিষ্পন্ন করিয়া, এখন আমি যে প্রণালী অবলম্বন করিয়া পূর্ব্ববর্ত্তী যুগসমূহের আলোচনা করিয়াছি, সেই প্রণালীতে রিফর্মেশন যুগের আলোচনায় প্রবৃত্ত হইব। আমরা নির্ণয় করিতে চেষ্টা করিব, এ যুগের প্রধান ব্যাপার কোন্‌টি, ইহার সমগ্র প্রকৃতি কিরূপ; এক কথায়, ইউরোপীয় সভ্যতার ইতিহাসে এ যুগের যথার্থ স্থান ও কৃতিত্ব কোথায়।

পঞ্চদশ শতাব্দীর শেষভাগে ইউরোপের কি অবস্থা দেখিয়া আসিয়াছি, তাহা একবার স্মরণ করুন। আমরা দেখিয়াছি, সে যুগে ধর্ম্মসংস্কারের জন্য দুইটি বিরাট্ চেষ্টা হইয়াছিল—একদিকে সংসদসমূহকর্ত্তৃক বৈধ সংস্কার-চেষ্টা, অন্য দিকে বোহেমিয়াতে হুস্‌পন্থিগণ কর্ত্তৃক বিপ্লবমূলক সংস্কার-চেষ্টা। দুই চেষ্টাই একের পর এক অবরুদ্ধ ও নিষ্ফল হইয়া গেল। তথাপি আমরা দেখিয়াছি যে, এ উদ্যম একেবারে প্রতিষিদ্ধ হইবার নহে, কোন না কোন আকারে ইহার পুনরুদ্ভব অবশ্যম্ভাবী,—পঞ্চদশ শতাব্দী যাহা চেষ্টা করিয়াছে, ষোড়শ শতাব্দী তাহা সাধন করিবেই করিবে। আমি ষোড়শ শতাব্দীর ধর্ম্মবিপ্লবের পুঙ্খানুপুঙ্খ বর্ণনায় প্রবৃত্ত হইব না; সে সমস্ত বিশেষ ঘটনা সর্ব্বজনবিদিত বলিয়াই ধরিয়া লইব। মানবজাতির ভবিষ্য নিয়তি গঠনের পক্ষে ইহার সাধারণ প্রভাব কিরূপ, সেই দিকেই মনোনিবেশ করিব।

রিফর্মেশনের কারণ অনুসন্ধানে ব্যাপৃত হইয়া ইহার বিপক্ষগণ কতকগুলি আকস্মিক দুর্ঘটনা হইতে ইহার উদ্ভব বলিয়া স্থির করিয়াছেন। দৃষ্টান্তস্বরূপ তাঁহারা বলেন, পোপ-স্বাক্ষরিত ইন্‌ডল্‌জেন্স্

বা নিষ্কৃতিপত্র কেবলমাত্র ডমিনিকান-সম্প্রদায়ই বিক্রয় করিতে পারিতেন, সেই জন্য অগষ্টাইন-সম্প্রদায় ঈর্ষ্যান্বিত হন। মার্টিন লুথার ছিলেন একজন অগষ্টাইন, সুতরাং তৎপ্রবর্ত্তিত ধর্ম্মবিপ্লবের প্রধান কারণ এই ঈর্ষ্যা। কেহ কেহ বলেন, রাজাদিগের দুরাকাঙ্ক্ষা, যাজকবর্গের সহিত তাঁহাদিগের প্রতিদ্বন্দ্বিতা, এবং চর্চ্চের ধনসম্পত্তি লুণ্ঠন করিয়া আত্মসাৎ করিবার জন্য অভিজাতবর্গের লোভ,—এই সমস্ত কারণ হইতেই রিফর্মেশনের উদ্ভব। এইরূপে তাঁহারা মানবচরিত্রের কুপ্রবৃত্তির দিক্ হইতে, মানুষের স্বার্থপরতা ও ব্যক্তিগত লোভদ্বেষাদির সাহায্যে এই মহাবিপ্লবটি বুঝিতে ও বুঝাইতে চাহিয়াছেন।

অন্য দিকে রিফর্মেশনের স্বপক্ষ ও সমর্থকগণ বুঝাইতে চেষ্টা করিয়াছেন যে, তখনকার কালে চর্চ্চের মধ্যে যে সমস্ত অন্যায় অনাচার প্রবেশ করিয়াছিল, তাহার সংস্কার আবশ্যক হইয়াছিল বলিয়াই রিফর্মেশনের উদ্ভব; তাঁহারা রিফর্মেশনের যে পরিচয় দেন, তাহাতে মনে হয়, ইহা শুদ্ধমাত্র ধর্ম্মশাসনতন্ত্রের অন্যায় অনাচার নিরাকরণ, যেন ইহা কেবল চর্চ্চের বিশুদ্ধ আদিম স্বরূপ পুনর্গঠনের জন্য একটা সুচিন্তিত প্রয়াস। এই উভয়বিধ ব্যাখ্যার কোনটিই যথার্থ মনে হয় না। দ্বিতীয় ব্যাখ্যার মধ্যে প্রথম অপেক্ষা অধিক সত্য আছে মানি, অন্ততঃ এ ব্যাখ্যাটি যে উচ্চতর এবং আলোচ্য ব্যাপারের বিরাটত্ব ও মর্য্যাদার পক্ষে অনুরূপ, তাহা মানিতেই হইবে; তথাপি আমার মনে হয়, ইহাও যথার্থ ব্যাখ্যা নহে। আমার মতে রিফর্মেশন ব্যক্তিগত স্বার্থপরতা বা লোভদ্বেষাদি হইতে উদ্ভূত একটা আকস্মিক ব্যাপারও নহে, আবার শুদ্ধমাত্র কাল্পনিক ধর্ম্মাদর্শ হইতে উদ্ভূত ধর্ম্মসংস্কারচেষ্টাও নহে। ইহার মূলে এমন একটি গভীরতর ও প্রবলতর কারণ বিদ্যমান, যাহা সমস্ত বিশেষ কারণের শীর্ষস্থ কারণ। ইউরোপ এতদিন তাহার অধিকাংশ জ্ঞান ও চিন্তা কর্ত্তৃপক্ষের হস্ত হইতে

নির্ব্বিচারে গ্রহণ করিয়া আসিয়াছে, এবং ইহাই তাহার কর্ত্তব্য বলিয়া বরাবর বিবেচিত হইয়া আসিয়াছে; এখন হইতে সে নিজের বুদ্ধিবিচার খাটাইয়া সেই সমস্ত জ্ঞান ও চিন্তা যাচাই করিয়া লইবার প্রয়োজন উপলব্ধি করিতে লাগিল; এই উপলব্ধির সঙ্গে সঙ্গে মানবচিত্তের মুক্তিসাধনের জন্য যে বিরাট্ আন্দোলন উপস্থিত হইল, সেই আন্দোলনই রিফর্মেশনের যথার্থ স্বরূপ। আধ্যাত্মিকক্ষেত্রে কর্তৃশক্তির বিরুদ্ধে মানবচিত্তের বিদ্রোহ—ইহাই রিফর্মেশনের যথার্থ পরিচয় বলিয়া আমার বিশ্বাস।

এই যুগে মানবচিত্তের অবস্থা ও মানবচিত্তানুশাসক চর্চ্চের অবস্থা যদি বিচার করিয়া দেখা যায়, তাহা হইলে দুইটি ব্যাপার লক্ষ্য করা যায়। মানবচিত্ত এখন পূর্ব্ববর্ত্তী সমস্ত যুগ অপেক্ষা অধিকতর সক্রিয়, স্বাধীন বিকাশ ও অধিকার বিস্তারের জন্য অধিকতর উন্মুখ। বহুযুগসঞ্চিত নানা কারণের সমবায়ে এই নূতন সক্রিয়তার উদ্ভব। দৃষ্টান্তস্বরূপ পূর্ব্বে এমন অনেক যুগ আসিয়াছে, যখন প্রচলিত ধর্ম্মমতের বিরুদ্ধে নানা পাষণ্ডমত আবির্ভূত হইয়াছে ও কিয়ৎকাল পরে অন্তর্দ্ধানপূর্ব্বক অন্যান্য পাষণ্ডমতের জন্য পথ ছাড়িয়া দিয়াছে। এইরূপ অনেক যুগে নূতন নূতন দার্শনিক মতের আবির্ভাব ও অন্তর্দ্ধান ঘটিয়াছে। কি ধর্ম্মক্ষেত্রে, কি দার্শনিক চিন্তার ক্ষেত্রে, মানবচিত্তের এই সমস্ত বিচিত্র প্রয়াস একাদশ হইতে ষোড়শ শতাব্দী পর্য্যন্ত সঞ্চিত ও স্তূপীকৃত হইয়া আসিয়াছে। অবশেষে এখন এই সমস্ত ব্যাপারের ফল ফলিবার সময় আসিল। তাহা ছাড়া চর্চ্চের অন্তঃস্থলেই যে সমস্ত বিচিত্র শিক্ষাব্যবস্থা প্রতিষ্ঠা ও আনুকূল্য লাভ করিয়াছিল, তাহারও ফল ফলিতে লাগিল। চর্চ্চপ্রতিষ্ঠিত শিক্ষাকেন্দ্রসমূহ হইতে কতকগুলি লোক কিঞ্চিৎ বিদ্যা অর্জ্জন করিয়া বাহির হইতে লাগিল এবং তাহাদের সংখ্যা

দিন দিন বাড়িতে লাগিল। এই সমস্ত শিক্ষিত লোক অবশেষে সকল বিষয়ে স্বাধীনভাবে চিন্তা ও বিচার করিতে চাহিল; কারণ, এখন তাহারা এমন একটা শক্তি অনুভব করিতে লাগিল, যাহা পূর্ব্বে কখনও করে নাই। সর্ব্বশেষে প্রাচীন রোমক ও গ্রীকসভ্যতার যে পুনরুজ্জীবনের কথা পূর্ব্বে আলোচনা করিয়াছি, তাহার প্রভাবে মানবচিত্তে নবীন প্রাণের সঞ্চার হইল।

ষোড়শ শতাব্দীর প্রারম্ভে এই সমস্ত কারণের একত্র সমবায়ে মানুষের মনে একটা প্রবল আন্দোলন উপস্থিত করিল, সকলেই এখন উন্নতির প্রেরণা অনুভব করিতে লাগিল।

এদিকে যে যাজকতন্ত্র এত দিন পর্য্যন্ত মানুষের মনের উপর আধিপত্য করিয়া আসিয়াছে, তাহার অবস্থা একেবারে অন্যরূপ। মানুষের মন যখন চঞ্চল ও সক্রিয় হইয়া উঠিল, যাজকতন্ত্রের তখন একেবারে অচল ও নিষ্ক্রিয় অবস্থা। যাজকতন্ত্রের ও রোমের পোপসভার রাষ্ট্রনৈতিক প্রতিপত্তি তখন অনেক পরিমাণে খর্ব্ব হইয়া গিয়াছে, ইউরোপীয় সমাজ এখন আর তাহার অধিকার মানে না; ঐহিক রাষ্ট্রসমূহই এখন সমাজের অধিপতি, চর্চ্চ নহে। তথাপি চর্চ্চ এখনও তাহার বাহ্য আস্ফালন, বাহ্য বৈভব ও মর্য্যাদা ছাড়িয়া দেয় নাই। বহু প্রাচীন শাসনশক্তির ভাগ্যে যাহা ঘটিয়া আসিয়াছে, চর্চ্চের ভাগ্যে এখন সেই দশা ঘটিল। চর্চ্চের বিরুদ্ধে যে সমস্ত অভিযোগ উপস্থিত করা হয়, তাহার অধিকাংশই এ সময়ের পক্ষে প্রযুক্ত হইতে পারে না। এ কথা সত্য নহে যে, ষোড়শ শতাব্দীতে চর্চ্চ নিরতিশয় অত্যাচারী ও যথেচ্ছতন্ত্র ছিল। ইহাও সত্য নহে যে, ষোড়শ শতাব্দীতে চর্চ্চে যথার্থ অনাচারের পরিমাণ বা গুরুত্ব অন্য সময় অপেক্ষা অধিক ছিল। বরং এ সময়ে চর্চ্চের শাসন যেরূপ শিথিল ও উদার ছিল, সেরূপ বোধ হয়, আর কোন সময়ে ছিল না। সমস্ত

ব্যাপারই স্বাভাবিক গতিতে যে দিকে যায় যাউক, চর্চ্চের তাহাতে এখন কোন আপত্তি নাই, শুদ্ধ এইটুকুমাত্র লোকে তাহাকে মানিয়া লউক, যাহাতে তাহার প্রাচীন অধিকারগুলি অক্ষুণ্ণ থাকে, যাহাতে তাহার অস্তিত্ব একেবারে লুপ্ত না হয়, যাহাতে তাহার প্রাপ্য কর বন্ধ না হইয়া যায়। মানবচিত্তকে সে নিরুপদ্রব শান্তিতে ছাড়িয়া দিতে প্রস্তুত ছিল. মানবচিত্ত যদি তাহাকে শান্তিতে থাকিতে দিত। কিন্তু শাসনতন্ত্র যখন দুর্ব্বল ও প্রতিপত্তিহীন হইয়া পড়ে, যখন তাহার ভাল করিবারও ক্ষমতা থাকে না, মন্দ করিবারও ক্ষমতা থাকে না, ঠিক সেই সময়েই সে আক্রান্ত হয়; কারণ, সেই সময়েই তাহাকে আক্রমণ করা সম্ভব, পূর্ব্বে তাহাকে আক্রমণ করা সম্ভব ছিল না।

এই সময়ে মানবচিত্ত ও চিত্তশাসক যাজকতন্ত্রের অবস্থা আলোচনা করিয়াই স্পষ্ট বুঝা যায় যে, রিফর্মেশনের যথার্থ স্বরূপ—স্বাধীনতার জন্য এক নবীন উদ্যম, মানবচিত্তের একটা বিদ্রোহ। ব্যক্তিগত বা জাতীয় বা রাজকীয় স্বার্থের ঘাতপ্রতিঘাত বা চর্চ্চসংস্কার বা অনাচার নিরাকরণের আবশ্যকতা প্রভৃতি রিফর্মেশনের যে সমস্ত কারণ নির্দ্দেশ করা হইয়া থাকে, মানবচিত্তের এই স্বাধীনতাকাঙ্ক্ষা সে সমস্ত কারণের উর্দ্ধে।

ধরিয়া লউন, ধর্ম্ম-সংস্কার আন্দোলনের দুই এক বৎসর পরেই, যখন সে তাহার সমস্ত দাবীদাওয়া ঘোষণা করিয়া দিয়াছে ও তাহার সমস্ত অভিযোগ বিবৃত করিয়াছে, এমন সময় যাজকতন্ত্র সংস্কারকদিগের সমস্ত মত স্বীকার করিয়া লইয়া বলিল,—"আচ্ছা, তাহাই হউক। আমি সমস্ত সংস্কার করিয়া দিব; আমি এখন হইতে বৈধ ধর্ম্ম-শাসন-তন্ত্রে পরিণত হইব; আমি সমস্ত উৎপীড়ন, যথেচ্ছাচারিতা ও অন্যায় কর বন্ধ করিয়া দিতেছি। এমন কি, ধর্ম্মমতের ক্ষেত্রেও আমি পরিবর্ত্তন করিতে, ব্যাখ্যা করিয়া দিতে ও আদিম শাস্ত্রব্যাখ্যার পুনঃ

প্রবর্ত্তন করিতে প্রস্তুত আছি। কিন্তু এই সমস্ত অভিযোগ দূর করিয়া অবশেষে আমার পূর্ব্ব পদবী ও মর্য্যাদা অক্ষুণ্ণ রাখিতে চাই। আমি পূর্ব্বে যেমন মানবচিত্তের একমাত্র নিয়ামক ও শাসক ছিলাম, এখনও আমার পূর্ব্বক্ষমতা ও পূর্ব্ব অধিকার সমেত তাহাই থাকিতে চাই।” আপনারা কি মনে করেন, ধর্ম্মবিপ্লব ইহাতেই শান্ত হইত, ইহাতেই বিপ্লবের গতি নিরুদ্ধ হইত? আমার তাহা মনে হয় না। আমার দৃঢ়বিশ্বাস, ইহা অগ্রসর হইয়াই চলিত,—প্রথমে সংস্কার দাবী করিয়া, পরে সে স্বাধীনতা দাবী করিত। ষোড়শ শতাব্দীর ঐতিহাসিক সঙ্কট শুদ্ধমাত্র সংস্কার আন্দোলন লইয়া নহে, ইহা যথার্থ পক্ষে একটা বিপ্লবকারী সঙ্কট। এই বিপ্লবকারী প্রকৃতি বাদ দিলে রিফর্মেশনের যথাযথ আলোচনা অসম্ভব; ইহার প্রকৃতি, ইহার দোষ-গুণ সমস্তই বিপ্লবসুলভ।

এখন একবার রিফর্মেশনের ভাগ্যবিপর্য্যয়ের ইতিহাস আলোচনা করা যাউক। এ আলোচনায় সর্ব্বাগ্রে দেখিতে হইবে, বিভিন্ন দেশে ইহার প্রভাবে কি কি ফল ফলিল। মনে রাখিবেন, নানা বিচিত্র অবস্থার মধ্যে নানা অসমান সুবিধা-অসুবিধার মধ্যে ইহার বিকাশ ঘটিয়াছিল। যদি দেখি, অবস্থাবৈষম্য এবং সুবিধাবৈষম্য সত্ত্বেও, রিফর্মেশন সর্ব্বত্রই এক লক্ষ্য অনুসরণ করিয়া চলিয়াছে, এক ফল প্রসব করিয়াছে এবং এক বিশিষ্ট প্রকৃতি রক্ষা করিয়া আসিয়াছে, তাহা হইলে স্পষ্টই বুঝিতে হইবে যে, এই প্রকৃতিই রিফর্মেশনের মূলগত প্রকৃতি, এই লক্ষ্য ও পরিণামই ইহার যথার্থ লক্ষ্য ও পরিণাম।

বাস্তবিক পক্ষে ষোড়শ শতাব্দীর ধর্ম্মবিপ্লব যেখানে যেখানে প্রভাব বিস্তার করিয়াছে, সর্ব্বত্রই ইহা মানবচিত্তের সম্পূর্ণ মুক্তিসাধন না করুক, স্বাধীনতা বৃদ্ধি করিয়াছে সন্দেহ নাই। অবশ্য অনেক স্থলে ধর্ম্মবিপ্লব সত্ত্বেও মানুষের মন রাষ্ট্রীয় প্রতিষ্ঠানাদির প্রকৃতি অনুসারে কোথাও

বা স্বাতন্ত্র্যপ্রবণ, কোথাও বা দাসত্বপ্রবণ রহিয়া গেল। কিন্তু রিফর্মেশনের প্রভাবে ধর্ম্মশাসনতন্ত্রের শক্তি কোথাও একেবারে বিলুপ্ত, কোথাও নিরস্ত্র হইয়া গেল। এতদিন মানুষের চিন্তার উপর যাজকতন্ত্র যে প্রণালীবদ্ধ অমোঘ শাসন বিস্তার করিয়াছিল, রিফর্মেশন সে শাসনের মূলে কুঠারাঘাত করিল। নানা বিচিত্র ঘটনাসমষ্টির মধ্যে রিফর্মেশনের সর্ব্বত্রই এই ফল প্রসব করিল। জার্ম্মানীতে রাষ্ট্রীয় স্বাতন্ত্র্য ছিল না; রিফর্মেশনও সেখানে রাষ্ট্রীয় স্বাধীনতা আনে নাই। বরং ধর্ম্মবিপ্লবের ফলে রাজন্যবর্গের শক্তিক্ষয় না হইয়া শক্তিবৃদ্ধিই ঘটিল। মধ্য যুগের যে সমস্ত স্বাতন্ত্র্যমূলক প্রতিষ্ঠান ছিল, রিফমেশন তাহাদিগের আনুকূল্য না করিয়া বরং প্রতিকূলতাই করিয়াছিল। তথাপি ইহার প্রভাবে জার্ম্মানীতে মানবচিন্তা যে পরিমাণ স্বাধীনতা প্রাপ্ত হইয়াছিল, সেরূপ আর কোথাও পায় নাই।

ডেন্মার্কে কি পৌরপ্রতিষ্ঠানে, কি রাষ্ট্রীয় প্রতিষ্ঠানে: সর্ব্বত্রই যথেচ্ছতন্ত্রের আধিপত্য ছিল, অথচ সেখানেও রিফর্মেশনের প্রভাবে মানুষের চিন্তা মুক্তপক্ষে নানাদিকে প্রধাবিত হইল।

হলাণ্ডে তখন গণতন্ত্রের আধিপত্য এবং ইংলণ্ডে বিধিবদ্ধ রাজতন্ত্রের শাসন। উভয় দেশেই বহুকাল ধরিয়া যাজকতন্ত্রের অমোঘ শাসন চলিয়াছিল, অথচ এখানেও অন্যান্য দেশের ন্যায় মানবচিত্তের মুক্তিসাধন হইল। ফ্রান্সের অবস্থা রিফর্মেশনের প্রভাববিস্তারের পক্ষে অনুকূল ছিল না; কারণ, এখানে সংস্কারকপক্ষ পরাজিত হইয়াছিল, অথচ এখানেও মানুষের চিন্তা চেষ্টায় একটা স্বাধীনতার ভাব আসিল। ১৬৮৫ খৃষ্টাব্দ পর্য্যন্ত অর্থাৎ নাঁতের অনুশাসন প্রত্যাহৃত না হওয়া অবধি ফ্রান্সে রিফর্মেশনের একটা বৈধ সত্তা ছিল। এই দীর্ঘকাল মধ্যে সংস্কারকগণ লিখিয়াছেন, তর্ক করিয়াছেন এবং প্রতিপক্ষগণকে

তর্কযুদ্ধে প্রবৃত্ত করাইয়াছেন। এই তর্কযুদ্ধ, এই পুস্তিকা-প্রবন্ধের বাদপ্রতিবাদ, প্রাচীন মত ও নবীন মতের পরস্পর বিচারার্থ সভা-সমিতি—কেবল এই একমাত্র উপায়ে ফ্রান্সে যে যথার্থ স্বাধীনতা আসিল, তাহা অনেকেই লক্ষ্য করেন না। এই যে স্বাধীনতা আসিল, তাহাতে জ্ঞান বিজ্ঞানের উন্নতি সাধিত হইল, ফরাসী যাজকবর্গের গৌরববৃদ্ধি হইল এবং সাধারণ ভাবে মানুষের চিন্তা লাভবান্ হইল। বস্যুয়ের সহিত ক্লোদের ধর্ম্মবিষয়ে যে সমস্ত বিচার বিতর্ক হইয়াছিল, তাহার কথা একবার ভাবুন; আপনারা কি মনে করেন, চতুর্দ্দশ লুই ধর্ম্ম ব্যতীত অন্য কোন বিষয়ে এতটা স্বাধীনতা দিতে সম্মত হইতেন? রিফর্মেশন ও তাহার বিরোধী দলের মধ্যে বিচার বিতর্কে যে স্বাধীনতা দেখা দিল, সপ্তদশ শতাব্দীতে ফ্রান্স আর কোন বিষয়ে এতটা স্বাধীনতা লাভ করে নাই। ধর্ম্মবিষয়ক বিচারে তখন যে পরিমাণ সাহস ও স্বাধীনতার পরিচয় পাওয়া যাইত, টেলেমেকস্-প্রণেতা ফেনেলোঁর রাষ্ট্রীয় চিন্তায় সে পরিমাণ সাহস দেখা যায় না। নাঁতের অনুশাসন প্রত্যাহৃত না হওয়া পর্য্যন্ত বরাবর এইরূপ অবস্থা ছিল। এ দিকে ১৬৮৫ খৃষ্টাব্দ হইতে ৪০ বৎসর যাইতে না যাইতেই অষ্টাদশ শতাব্দীর বিরাট্ চিত্তবিপ্লব উপস্থিত হইল। চিন্তাস্বাতন্ত্র্যের অনুকূলে ধর্ম্মবিপ্লবের প্রভাব অবসান না হইতেই দার্শনিক বিপ্লব আরম্ভ হইয়া গেল।

এখন দেখিলেন, যেখানেই ধর্ম্মবিপ্লবের আন্দোলন প্রবলভাবে চলিয়াছে, সর্ব্বত্রই জয়পরাজয়নির্ব্বিশেষে ইহার প্রভাবে মানুষের চিন্তা অধিকতর সক্রিয় ও স্বাধীন হইয়া উঠিয়াছে।

রিফর্মেশন শুদ্ধ যে এই ফল প্রসব করিল, তাহা নহে, এই ফলেই সে সন্তুষ্ট হইয়া গেল; যেখানে সে এই ফল লাভ করিয়াছে, সেখানে সে আর কিছু চাহে নাই; কারণ, মানবচিত্তের বন্ধনমুক্তিই রিফর্মেশনের

আদিম ও মজ্জাগত প্রকৃতি। জার্ম্মানীতে রাষ্ট্রীয় দাসত্ব টিকিয়া রহিল, রিফর্মেশন তাহার উচ্ছেদকল্পে কোন চেষ্টা করে নাই। ইংলণ্ডে নব-প্রতিষ্ঠিত প্রোটেষ্টান্ট চর্চ্চে শ্রেণীবিন্যস্ত যাজকপ্রধানদিগের আধিপত্য রহিল এবং রোমক চর্চ্চের মত বহু অনাচার ও কুপ্রথা রহিয়া গেল, রিফর্মেশন সমস্তই স্বীকার করিয়া লইল।

যে রিফর্মেশন অন্যান্য বিষয়ে একান্ত আগ্রহ ও দৃঢ়তা দেখাইয়াছে, সে এ সব ক্ষেত্রে এতটা শৈথিল্য ও ঔদাসীন্য দেখাইল কি করিয়া? ইহার একমাত্র কারণ এই যে, সে মুখ্যতঃ যাহা চায়, তাহা পাইয়াছে—মানুষের আধ্যাত্মিক ও মানসিক ব্যাপারে কর্ত্তৃশক্তির যে প্রভুত্ব, তাহা সে নষ্ট করিতে পারিয়াছে, মানবচিত্তের বন্ধনমুক্তি সাধিত হইয়াছে। তাই পুনরায় বলি, যেখানে যেখানে সে এই মুখ্য উদ্দেশ্য সাধন করিতে পারিয়াছে, সেখানে সেখানে সে সর্ব্ববিধ শাসনপদ্ধতি ও ঘটনাসংস্থান মানিয়া লইয়াছে।

এখন বিপরীত দিক্ হইতে এই সিদ্ধান্তটি পরীক্ষা করা যাউক; যে সব দেশে রিফর্মেশনের আন্দোলন প্রবেশ করিতে পারে নাই বা প্রারম্ভেই প্রশমিত হইয়া গিয়াছে, সে সব দেশে কি হইয়াছিল, দেখা যাউক। ইতিহাস বলিতেছে, সে সব দেশে মানবচিত্তের বন্ধন-মুক্তি হয় নাই। স্পেন ও ইটালী, এই দুই বড় বড় দেশ হইতে ইহার প্রমাণ পাওয়া যাইবে। অন্যান্য দেশে যখন রিফর্মেশনের প্রভাবে মানুষের চিন্তা ও বুদ্ধি অভূতপূর্ব্ব সচলতা ও স্বাতন্ত্র্যলাভ করিয়াছে, ইটালী ও স্পেনে তখন রমণীসুলভ দৌর্ব্বল্য ও অলসতার প্রাদুর্ভাব। সুতরাং দুই বিপরীত দিক্ হইতেই আমাদের সিদ্ধান্ত এককালে প্রমাণিত হইয়া যাইতেছে।

চিন্তার স্বাধীন স্ফূর্ত্তি এবং আধ্যাত্মিক ক্ষেত্রে যথেচ্ছতন্ত্র কর্ত্তৃশক্তির

অধিকার বিলোপ, ইহাই সুতরাং রিফর্মেশনের মজ্জাগত প্রকৃতি, ইহার প্রভাবের চূড়ান্ত ফল, ইহার ভাগ্যবিবর্ত্তনের মুখ্য ঘটনা।

আমি ইচ্ছা করিয়াই "ঘটনা" শব্দটি ব্যবহার করিলাম। বাস্তবিকপক্ষে মানবচিত্তের বন্ধন-মুক্তিসাধন রিফর্মেশনের প্রভাবে সর্ব্বত্রই ঘটিল বটে, কিন্তু এ ঘটনা সংস্কারকদিগের উদ্দেশ্যভুক্ত ছিল না, তাঁহারা কখনও ইহাকে রিফর্মেশন আন্দোলনের মুখ্য তত্ত্বরূপে গ্রহণ করেন নাই। আমার মনে হয়, এ ক্ষেত্রে সিদ্ধি সঙ্কল্পকে অতিক্রম করিয়া গিয়াছে, বোধ হয়, ইচ্ছাকেও অতিক্রম করিয়াছে। অন্যান্য বিপ্লবে দেখা যায়, সঙ্কল্পের তুলনায় পরিণাম অত্যন্ত খর্ব্ব ও নিকৃষ্ট; এ ক্ষেত্রে তাহার বিপরীত, বিপ্লবের পরিণাম বিপ্লবকারীদিগের মতামত ছাড়াইয়া গিয়াছে। এ ক্ষেত্রে উদ্দেশ্য অপেক্ষা পরিণাম মহৎ; রিফর্মেশন পরিণামে যাহা সাধন করিল, পূর্ব্ব হইতে তাহা ভাবে নাই বা স্বীকার করে নাই।

রিফর্মেশনের বিপক্ষদল ইহার বিরুদ্ধে কি কি অভিযোগ করিয়াছিলেন, সংস্কারকদিগের মুখ বন্ধ করিবার জন্য সংস্কার আন্দোলনের কোন্ কোন্ কুফল লইয়া তাঁহারা আস্ফালন করিতেন, তাহা প্রণিধানযোগ্য।

তাঁহারা মুখ্যতঃ দুই বিষয়ে রিফর্মেশনের উপর দোষারোপ করিতেন —প্রথমতঃ নানা বিভিন্ন ধর্ম্মসম্প্রদায়ের উদ্ভব ও মানুষের মনকে অতিমাত্র স্বাধীনতা দেওয়ার ফলে ধর্ম্মসমাজের সমগ্রতা নাশ। দ্বিতীয় অভিযোগ—সংস্কারের নামে অত্যাচার ও উৎপীড়নের প্রাদুর্ভাব। তাঁহারা সংস্কারকদিগকে বলিতে লাগিলেন,—"তোমরা যথেচ্ছাচারের প্রশ্রয় দিতেছ; এমন কি, নিজেরাই যথেচ্ছাচার সৃষ্টি করিতেছ; আবার সৃষ্টির পর সেই যথেচ্ছাচার পেষণ ও দমন করিতে চাও। সেও আবার

কঠোরতম বলপ্রয়োগের দ্বারা দমন করিতে চাও। এক অবৈধ কর্ত্তৃত্বাধিকারের বলে তোমরাই আবার পাষণ্ডমত দলন করিতে ব্যস্ত।”

রিফর্মেশনের বিরুদ্ধে যে সমস্ত বড় বড় আক্রমণ হইয়াছে, তন্মধ্য হইতে ধর্ম্মমতঘটিত বাদবিবাদ ছাড়িয়া দিলে দেখিবেন, সমস্ত দোষারোপের মূলে এই দুইটি কথা রহিয়াছে।

সংস্কারকদল এই সমস্ত আক্রমণে অত্যন্ত সঙ্কোচে পড়িতেন। যখন তাঁহাদের বিরুদ্ধে বিপক্ষদল সম্প্রদায়বহুলতা লইয়া দোষারোপ করিতেন, তখন তাঁহারা সাহস করিয়া বলিতে পারিতেন না,—“হাঁ, রিফর্মেশনের ফলে বহু সম্প্রদায়ের উদ্ভব হইতেছে সত্য ; কিন্তু ইহাদের উদ্ভব ও বিকাশ অন্যায়ও নহে, অস্বাভাবিকও নহে।” তাঁহারা বরং এই সমস্ত বিচিত্র ধর্ম্মসম্প্রদায়কে ধর্ম্মচ্যুত, সমাজচ্যুত বলিয়া ঘোষণা করিয়া দিতেন, তাহাদের অস্তিত্ব লইয়া পরিতাপ করিতেন, এবং তাহাদিগকে অস্বীকার করিতেন। যখন তাঁহাদিগের অত্যাচার উৎপীড়ন লইয়া দোষারোপ করা হইত, তখনও তাঁহারা সঙ্কোচের সহিত আত্মসমর্থন করিতেন। তাঁহারা বলিতেন,—“প্রয়োজনের তাড়নাতেই আমরা এরূপ করিতেছি। আমরা যখন সত্যের অধিকারী, তখন আমাদের ভ্রান্তি দমন করিবার সম্পূর্ণ অধিকার আছে ; কেবলমাত্র আমাদের বিশ্বাস, আমাদের প্রতিষ্ঠানাদিই বৈধ; রোমক চর্চ্চ ভ্রান্ত, এই জন্যই তাহার সংস্কারক-দিগকে দণ্ড দিবার যথার্থ অধিকার নাই।”

শুধু যে প্রতিপন্থী রোমকচর্চ্চের পক্ষ হইতেই সংস্কারকদিগের বিরুদ্ধে অত্যাচারের জন্য দোষারোপ করা হইত, তাহা নহে, রিফর্মেশনের সন্তানস্বরূপ যে সমস্ত নূতন সম্প্রদায় উদ্ভূত হইল, তাহারাও রিফর্মেশনের নেতৃপক্ষকর্ত্তৃক ধর্ম্মসমাজচ্যুত হইয়া অনেক সময় বলিত,—“তোমরা

যাহা করিয়াছ, আমরা ত তাহাই করিতেছি ; তোমরাও যেমন স্বতন্ত্র দল গড়িয়াছ, আমরাও ত তেমনি স্বতন্ত্র দল গড়িয়াছি।" সংস্কারকগণ এ কথার কোন উত্তর খুঁজিয়া না পাইয়া আরও বিপন্ন হইয়া পড়িতেন, এবং অনেক সময় উত্তরস্বরূপ অত্যাচারের মাত্রা চড়াইয়া দিতেন।

বাস্তবিক পক্ষে রিফর্মেশন যখন চিন্তাজগতে একাধিপত্যের উচ্ছেদসাধনে নিযুক্ত, তখন সে চিন্তাস্বাতন্ত্র্যের যথার্থ তত্ত্ব অবগত ছিল না। সে বাস্তবিকপক্ষে মানুষের চিত্ত বন্ধনমুক্ত করিয়া দিল, অথচ সে ভাণ করিত, সে যেন বিধিগত অধিকারের বলে সমাজশাসন করিতেছে। কার্য্যক্ষেত্রে সে স্বাধীন বিচার ও স্বাধীন অনুসন্ধানের দিকে প্রবণতা দেখাইয়াছে, অথচ বিচারক্ষেত্রে সে বলিত,—"আমি অবৈধ কর্ত্তৃশক্তির পরিবর্ত্তে বৈধ কর্ত্তৃশক্তির প্রতিষ্ঠা করিতেছি।" সংস্কারকগণ সংস্কার আন্দোলনের মূল উৎসেরও সন্ধান রাখিত না, চরম পরিণতিরও পরিচয় পায় নাই। এইরূপে রিফর্মেশনের মধ্যে দুই দোষ প্রবেশ করিল। একদিকে তাঁহারা মানবচিন্তার সমস্ত অধিকার জানিতেনও না, মানিতেনও না, আত্মপক্ষের জন্য যে সমস্ত অধিকার দাবী করিয়া চীৎকার করিতেন, ঠিক সেই মুহূর্ত্তেই অপর পক্ষের সেই সমস্ত অধিকার লঙ্ঘন করিতেন ; অন্য দিকে কেমন করিয়া যে চিন্তাজগতে কর্ত্তৃত্বশক্তির সীমা পরিমাপ করিতে হয়, তাহা তাঁহারা জানিতেন না। আমি দমনশাসনকারী কর্ত্তৃত্বশক্তির কথা বলিতেছি না ; কারণ, চিন্তাক্ষেত্রে এরূপ শক্তির কোন অধিকার থাকা উচিত নহে ; আমি বিশুদ্ধ নৈতিক শক্তির কথাই বলিতেছি, যাহা কেবলমাত্র প্রভাববিস্তারদ্বারা শুদ্ধ মনের উপর ক্রিয়া করে। সমাজের চিন্তারাজ্যে সুশৃঙ্খলা স্থাপন করিতে হইলে এবং সনাতন সামাজিক মতামতের প্রভাব নিয়মিত ভাবে বজায় রাখিতে হইলে যাহা আবশ্যক, অধিকাংশ সংস্কার-প্রভাবান্বিত

দেশে এমন একটা কিছুর অভাব ছিল। তাহারা স্বাধীনতার সহিত পারম্পর্য্যের সামঞ্জস্য করিতে পারে নাই; এবং ইহার নিঃসন্দিগ্ধ কারণ এই যে, রিফর্মেশন নিজের মূলতত্ত্ব ও পরিণাম নিজেই ধারণা করিতে পারে নাই।

এই কারণেই আবার রিফর্মেশনের মধ্যে একটা অসঙ্গতি ও সঙ্কীর্ণ-চিত্ততার পরিচয় পাওয়া যায়। বিপক্ষদলের সহিত প্রতিদ্বন্দ্বিতায় এইখানেই ইহার খর্ব্বতা ছিল। সংস্কারবিরোধী দল স্বকীয় উদ্দেশ্য ও ক্রিয়াকলাপ সম্বন্ধে সম্পূর্ণরূপে সচেতন ছিল, তাহারা কি করিতেছে ও কি করিতে চায়, তাহা ভাল করিয়াই জানিত; তাহারা ক্রিয়াকলাপের সহিত মূলনীতির সামঞ্জস্য রাখিয়া চলিত, তাহাদের কার্য্যাবলীর সমস্ত ভবিষ্য পরিণাম প্রকাশ্যে ঘোষণা করিয়া চলিত। রোমক চর্চ্চের শাসনতন্ত্রের ন্যায় সুসঙ্গত ও প্রণালীবদ্ধ শাসনতন্ত্র আর কখনও হয় নাই। কার্য্যক্ষেত্রে রোমক চর্চ্চ অনেক স্থলে যেরূপ শৈথিল্য ও দুর্ব্বলতা দেখাইয়াছে, রিফর্মেশন সেরূপ করে নাই; কিন্তু তত্ত্বক্ষেত্রে তাহার বিশিষ্ট পদ্ধতি যে সম্পূর্ণতা লাভ করিয়াছে ও তাহার কার্য্যকলাপের মধ্যে যে সুসঙ্গতি রক্ষিত হইয়াছে, সংস্কারকদিগের মধ্যে সেরূপ হয় নাই। আমি যে কি করিতেছি ও কি করিতে চাই, এটা সম্পূর্ণরূপে জানা, একটা বিশেষ মত ও সঙ্কল্প সজ্ঞানে বিচারবুদ্ধি সহকারে ধরিয়া থাকা,—ইহা অসামান্য শক্তির আকর। ষোড়শ শতাব্দীর ধর্ম্মবিপ্লবের ইতিহাসে ইহার প্রকৃষ্ট দৃষ্টান্ত পাওয়া যায়। সকলেই জানেন যে, রিফর্মেশনের সহিত লড়াই করিবার জন্য রোমক চর্চ্চ যে প্রধান উপায় উদ্ভাবন করিলেন, তাহা জেস্যুইট সম্প্রদায়ের প্রতিষ্ঠা। এই জেস্যুইট-দিগের ইতিহাস আলোচনা করুন; দেখিবেন, তাহারা সর্ব্বত্রই অকৃতকার্য্য হইয়াছে। যেখানেই তাহারা কোন বিষয়ে হস্তক্ষেপ

করিয়াছে, সেইখানেই তাহারা রোমক চর্চ্চের ভাগ্যে দুর্গতি আনিয়াছে। ইংলণ্ডে তাহারা রাজার সর্ব্বনাশ করিয়াছে, স্পেনে প্রজার সর্ব্বনাশ করিয়াছে। ঘটনাপরম্পরার সাধারণ গতি, আধুনিক সভ্যতার বিকাশ, মানবচিত্তের বন্ধনমুক্তি প্রভৃতি যে যে শক্তির বিরুদ্ধে যুদ্ধ করিবার জন্য জেসুইট্-সম্প্রদায়ের উদ্ভব, সকলেই তাহাদিগকে পরাভূত করিল। শুদ্ধ যে তাহারা অকৃতকার্য্য হইল, তাহাই নহে, তাহারা কিরূপ উপায় প্রয়োগ করিতে বাধ্য হইয়াছিল, তাহাও মনে করুন। তাহাদের ক্রিয়া-কলাপের মধ্যে না আছে দীপ্তি, না আছে গৌরব; এমন কিছুই নাই, যাহাতে কল্পনাকে চমকিত বা অভিভূত করিতে পারে। তাহারা কোন মহৎ ব্যাপার সম্পন্ন করে নাই, কোন স্থলে বৃহৎ জনসঙ্ঘকে অনুপ্রাণিত করিয়া কাজে নামায় নাই; তাহারা কেবল বক্রপন্থা ও গৌরবহীন গুপ্ত উপায় অবলম্বনে কাজ করিয়াছে। তাহাতে কল্পনা জাগাইবার বা জনসমূহের সহানুভূতি আকর্ষণ করিবার মত কিছুই ছিল না। যে রিফর্মেশনের বিরুদ্ধে সে লড়াই করিল, সে যে শুধু জয়ী হইল, তাহা নহে, গৌরবের সহিত জয়লাভ করিল; সে বড় বড় উপায় অবলম্বন করিয়া বড় বড় ব্যাপার সম্পন্ন করিল; সে জনসমূহকে জাগাইয়া দিল, বড় বড় মহাপুরুষের আবির্ভাব ঘটাইল, এবং প্রকাশ্য দিবালোকে রাষ্ট্রসমূহের আকৃতি প্রকৃতি পরিবর্ত্তন করিয়া দিল। এক কথায়, ভাগ্যপরিণাম ও বাহ্য ঘটনা, সমস্তই জেসুইটদিগের বিরুদ্ধে গেল; তাহাদিগের জীবনলীলায় বিষয়বুদ্ধিও চরিতার্থ হইল না—কারণ, সে চায় কৃতকার্য্যতা,—কল্পনাও তৃপ্ত হইল না—কারণ, সে চায় গৌরবদীপ্তি। অথচ তাহাদের মধ্যে যে একটা মহত্ত্বগৌরব ছিল, তাহাদের নাম, প্রভাব ও ইতিহাসের সহিত যে একটা মহৎ কল্পনা জড়িত আছে, তাহা সুনিশ্চিত। এ কিরূপে হইল?

ইহার একমাত্র কারণ এই যে, তাহারা কি যে করিতেছে ও কি যে করিতে চায়, তাহা ভাল করিয়াই জানিত; তাহাদের কার্য্যকলাপের অন্তর্নিহিত মূলনীতির ও উদ্দিষ্ট পরিণামের তাহারা সম্পূর্ণ সুস্পষ্ট ধারণা করিয়াছিল। অর্থাৎ তাহাদের চিন্তার মহত্ত্ব ছিল, দৃঢ় সঙ্কল্পের মহত্ত্ব ছিল; এবং সেই জন্যই নিকৃষ্ট ঘৃণ্য উপায় অবলম্বন এবং ঘন ঘন পরাজয় সত্ত্বেও তাহারা উপহাসাস্পদ হইয়া পড়ে নাই। অপর দিকে যেখানে সঙ্কল্প অপেক্ষা পরিণাম মহৎ, যেখানে অনুষ্ঠাতৃগণ স্বকৃত অনুষ্ঠানের মূলনীতি ও চরম পরিণাম সম্বন্ধে অজ্ঞ, সেই রিফর্মেশন পক্ষে এমন একটা অপূর্ণতা, অসঙ্গতি ও সঙ্কীর্ণতা আসিয়া পড়িল, যাহাতে বিজয়ী হইয়াও তাহারা তত্ত্বযুক্তি হিসাবে নিকৃষ্ট পদে পড়িল। এই নিকৃষ্টতা অনেক স্থলে বাহ্যঘটনাতেও প্রতিফলিত হইল। নবীন ও প্রাচীন ধর্ম্মতন্ত্রের সংঘর্ষে এইখানেই রিফর্মেশনের দুর্ব্বলতা; এই দুর্ব্বলতা অনেক সময় তাহাকে বিপন্ন ও সঙ্কুচিত করিয়াছে, তাহাকে যথোপযুক্তরূপে আত্মসমর্থন করিতে দেয় নাই।

ষোড়শ শতাব্দীর ধর্ম্মবিপ্লব আরও নানা দিক্ হইতে বিচার করা যায়। রিফর্মেশনের ধর্ম্মমত. ধর্ম্মের উপর এই সকল মতের প্রভাব, মানবাত্মার সহিত ভগবান্ ও অনন্ত ভবিষ্যতের সম্বন্ধ, এই সকল বিষয়ে আমি কিছুই বলি নাই, আমার কিছু বলিবারও নাই। শুদ্ধ সমাজ-ব্যবস্থার সহিত এই ধর্ম্মবিপ্লবের বিচিত্র সম্বন্ধ বিষয়ে দুই এক কথা বলিতে চাই। রিফর্মেশনের প্রভাবে সমাজে অনেক মহৎ পরিবর্ত্তন সাধিত হয়। প্রথমতঃ ইহা সাধারণ জনসমাজে ধর্ম্মভাব জাগাইয়া দিল। এতদিন পর্য্যন্ত ধর্ম্ম ছিল যাজকসম্প্রদায়ের নিজস্ব সম্পত্তি; ধর্ম্মবৃক্ষের ফল তাঁহারা সাধারণের মধ্যে বিতরণ করিতেন বটে, কিন্তু বৃক্ষের উপর তাঁহাদের একাধিপত্য, বৃক্ষ সম্বন্ধে তাঁহাদেরই কেবল

বলিবার অধিকার ছিল। রিফর্মেশনের প্রভাবে জনসমাজের শিরায় শিরায় ধর্ম্মবিশ্বাস ও ধর্ম্মমতের প্রবাহ সঞ্চারিত হইয়া গেল ; এতদিনে খৃষ্টবিশ্বাসী জনসমাজ বিশ্বাসের ক্ষেত্রে পদক্ষেপ করিবার অধিকার পাইল। সঙ্গে সঙ্গে রিফর্মেশনের আর একটি ফল ফলিল। রিফর্মেশন রাষ্ট্রনীতি হইতে ধর্ম্মকে বিচ্ছিন্ন করিয়া দিল ; ঐহিক রাষ্ট্রশক্তি পুনরায় স্বাধীন স্বতন্ত্র হইয়া উঠিল। ধর্ম্ম যখন জনসমাজের অধিকারে ফিরিয়া আসিল, ঠিক সেই সময়েই সে সমাজ-শাসনের অধিকার বর্জ্জন করিল। সংস্কার-প্রভাবিত দেশসমূহে যাজকতন্ত্র-গঠনবিধির নানা বৈচিত্র্য সত্ত্বেও ধর্ম্মশাসনতন্ত্র আর ঐহিক শক্তি পরিচালনের দাবী করে না। ইংলণ্ডে নবগঠিত যাজকতন্ত্র অনেক পরিমাণে প্রাচীন যাজকতন্ত্রের অনুরূপ, সেই ইংলণ্ডেও চর্চ্চের আর কোন রাষ্ট্রীয় ক্ষমতা রহিল না।

রিফর্মেশনের আরও অনেক পরিণাম-ফল উল্লেখ করিতে পারিতাম, কিন্তু আমি এইখানেই বিরত হইলাম। রিফর্মেশনের যাহা যথার্থ স্বরূপ অর্থাৎ মানবচিত্তের মুক্তিসাধন ও ধর্ম্মরাজ্যে একাধিপত্যের বিলোপ—এই মুখ্য তত্ত্বটি আপনাদের সমক্ষে উপস্থিত করিয়াই আমাকে সন্তুষ্ট থাকিতে হইবে। অবশ্য এই আধিপত্যবিলোপ সম্পূর্ণভাবে সাধিত হয় নাই, তথাপি এ পর্য্যন্ত এ উদ্দেশ্যে এরূপ বিরাট্ উদ্যম আর কখনও হয় নাই।

আধুনিক ইউরোপের ইতিহাসে ধর্ম্মসমাজের এবং সাধারণ সমাজের যে নানা ভাগ্যবিপর্য্যয় হইয়াছে, উপসংহারের পূর্ব্বে একবার এতদুভয়ের সাদৃশ্য লক্ষ্য করিতে বলি।

যাজকতন্ত্রের আলোচনাকালে আমরা দেখিয়াছি যে, খৃষ্টীয় সমাজ আরম্ভে স্বাধীন স্বতন্ত্র সমাজ ছিল। একটি সাধারণ ধর্ম্মবিশ্বাস লইয়া ইহা গঠিত, ইহার না ছিল কোন প্রতিষ্ঠান, না ছিল শাসনতন্ত্র। কেবল-

মাত্র ধর্ম্মপ্রভাবেই ইহা নিয়ন্ত্রিত ছিল। ইউরোপে সাধারণ সমাজও অন্ততঃ আংশিকভাবে বর্ব্বর দল লইয়া এইরূপেই গঠিত হয়। সে সমাজ একেবারে স্বাধীন, স্বতন্ত্র; আইন ছিল না, সুগঠিত শাসনব্যবস্থা ছিল না; প্রত্যেকে সুবিধা ও প্রয়োজনবোধেই সে সমাজে বাস করিত। কোন বর্দ্ধমান সমাজই এ অবস্থায় চিরকাল থাকিতে পারে না, সুতরাং এ অবস্থার অবসানকালে ধর্ম্মসমাজ এক অভিজাততন্ত্র শাসনব্যবস্থা মানিয়া লইল। তখন হইতে বিশপ্, সংসদ্ অর্থাৎ যাজকপ্রধানগণ ধর্ম্মসমাজ শাসন করিতে লাগিলেন। বর্ব্বর যুগের অবসানে সাধারণ সমাজেও অনুরূপ ঘটনা ঘটিল। তখন হইতে ভূস্বামিবর্গ. ভূম্যধিকারী অভিজাতবর্গ সমাজ শাসন করিতে লাগিলেন। পরে ধর্ম্মসমাজ অভিজাততন্ত্র পরিত্যাগ করিয়া বিশুদ্ধ রাজতন্ত্রের আদর্শে পোপ-তন্ত্রের প্রতিষ্ঠা করিল। রোমের পোপ-সভা যে ধর্ম্মসংসদ্ ও যাজক প্রধানদিগের সংস্কার-চেষ্টা পরাভূত করিল, ইহাই তাহার তাৎপর্য্য। সাধারণ সমাজেও অনুরূপ বিপ্লব সাধিত হইল; অভিজাততন্ত্রের বিনাশ সাধন করিয়াই রাজশক্তি ইউরোপে আধিপত্য স্থাপন করিল। ষোড়শ শতাব্দীতে ধর্ম্মসমাজের অন্তঃস্থলেই পোপ-তন্ত্রের বিরুদ্ধে বিদ্রোহ উপস্থিত হইল। এই বিদ্রোহের ফলে ইউরোপে স্বাধীন চিন্তা ও স্বাধীন অনুসন্ধানের পথ উন্মুক্ত হইয়া গেল। পরবর্ত্তী কালে সাধারণ সমাজেও এই বিপ্লব আমরা ঘটিতে দেখিয়াছি। যথেচ্ছতন্ত্র ঐহিক রাজশক্তি আক্রান্ত ও পরাভূত হইয়াছে। সুতরাং দেখিলেন, উভয় সমাজের একই রূপ ভাগ্যবিপর্য্যয়, একই রূপ বিবর্ত্তন; কেবল ধর্ম্মসমাজ সর্ব্বদাই অগ্রবর্ত্তী হইয়াছে দেখিতে পাওয়া যায়।

এখন আধুনিক সমাজের একটা মহদ্ব্যাপার অর্থাৎ স্বাধীন গবেষণা ও মানবচিত্তের উন্মুক্ত গতি আমাদের করায়ত্ত হইল। আমরা দেখিয়াছি

যে, সঙ্গে সঙ্গে রাষ্ট্রনৈতিক ক্ষেত্রে কেন্দ্রশক্তি সর্ব্বত্রই ক্রমশঃ প্রবলতর হইয়া উঠিল। আগামী অধ্যায়ে আমরা ইংলণ্ডের রাষ্ট্রীয় বিপ্লবের আলোচনা করিব; সেখানে দেখাইব, স্বাধীন চিন্তা ও কেন্দ্রবদ্ধ রাজশক্তি—সভ্যতার উন্নতির এই উভয় ফলের মধ্যে সর্ব্বপ্রথম সংঘর্ষ কিরূপে বাধিল।

# ত্রয়োদশ অধ্যায়

আপনারা দেখিয়াছেন, ষোড়শ শতাব্দীতে প্রাচীন ইউরোপীয় সমাজের বিচিত্র আকার উপাদান ভাঙ্গিয়া চুরিয়া দুইটি বড় বড় তথ্যের উদ্ভব হইল—একদিকে চিত্তক্ষেত্রে স্বাধীন চিন্তা ও গবেষণার প্রসার, অপর দিকে রাষ্ট্রক্ষেত্রে শাসনশক্তির কেন্দ্রীকরণ। প্রথম তথ্যটি যাজক-সমাজে প্রতিষ্ঠা লাভ করিল, দ্বিতীয়টি সাধারণসমাজে প্রতিষ্ঠালাভ করিল। ইউরোপে এককালে মানবচিত্তের বন্ধনমুক্তি ও বিশুদ্ধ রাজ-তন্ত্রের প্রতিষ্ঠা, এই দুই ব্যাপার সাধিত হইল।

এই উভয় তত্ত্বের মধ্যে শীঘ্রই হউক, বিলম্বেই হউক, একটা যে সংঘর্ষ বাধিবে, তাহা সহজেই অনুমেয়; কারণ, ইহারা পরস্পর বিরোধী তত্ত্ব। একটির তাৎপর্য্য ধর্ম্মক্ষেত্রে যথেচ্ছতন্ত্র-শক্তির পরাজয়, অপরটির অর্থ রাষ্ট্রক্ষেত্রে যথেচ্ছতন্ত্র-শক্তির জয়। প্রথমটি প্রাচীন একেশ্বরতন্ত্র ধর্ম্মশাসন-পদ্ধতির বিলোপের পথ প্রস্তুত করিয়া দিল; দ্বিতীয়টি ভূস্বামিবর্গের ও পৌরবর্গের প্রাচীন স্বাতন্ত্র্যাধিকার উচ্ছেদ করিয়া দিল। এই দুই পরস্পরবিরোধী তত্ত্বের একত্র অভ্যুত্থানের একমাত্র কারণ এই যে, ধর্ম্ম-সমাজের বিপ্লব সাধারণ সমাজের বিপ্লব অপেক্ষা দ্রুতপদে অগ্রসর হইয়াছে। ব্যক্তিচিত্তের বন্ধনমুক্তির সঙ্গে সঙ্গেই ধর্ম্মবিপ্লব সংঘটিত হইল, কিন্তু সমাজের সর্ব্বময় শাসনশক্তি রাজতন্ত্রের মধ্যে কেন্দ্রীভূত হইবার পূর্ব্বে সামাজিক বা রাষ্ট্রীয় বিপ্লবের অভ্যুত্থান ঘটিল না। সুতরাং চিন্তা ও ধর্ম্মের ক্ষেত্রে স্বাধীনতা, এবং সমাজ ও রাষ্ট্রসম্পর্কে দাসত্ব, এই দুই ব্যাপার সমধর্ম্মী বলিয়াই যে এককালে ঘটিল, তাহা নহে; বরং এক-কালীনতা সত্ত্বেও ইহাদের পরস্পর অসঙ্গতি সুস্পষ্ট। উভয় ব্যাপারই সভ্যতার উন্নতির পরিচায়ক; কিন্তু উভয়ে উন্নতির বিভিন্ন ধাপে

অবস্থিত ; সুতরাং ঐতিহাসিক হিসাবে উভয়ের তারিখ এক বটে, কিন্তু দার্শনিক হিসাবে ইহাদের তারিখ বিভিন্ন। সুতরাং পরস্পর বোঝা পড়া হইবার পূর্ব্বে ইহাদের মধ্যে যে একটা সংঘর্ষ বাধিবে, ইহা অবশ্যম্ভাবী।

প্রথম সংঘর্ষ বাধিল ইংলণ্ডে। বিজয়ী রাজতন্ত্রকর্ত্তৃক রাষ্ট্রীয় স্বাতন্ত্র্য বিলোপের বিরুদ্ধে রিফর্মেশন-প্রসূত স্বাধীন চিন্তার সংগ্রাম ; এবং কি রাষ্ট্রশাসনে, কি ধর্ম্মশাসনে, উভয়ত্র যথেচ্ছতন্ত্রশক্তির উচ্ছেদসাধনের প্রয়াস ;—ইহাই ইংরেজবিপ্লবের সারমর্ম্ম, ইউরোপীয় সভ্যতার ইতিহাসে ইহাই ইহার তাৎপর্য্য।

এখন প্রশ্ন উঠিতে পারে, অন্য স্থানে না হইয়া সর্ব্বাগ্রে ইংলণ্ডেই কেন এই বিরোধ বাধিল ? ইংলণ্ডে যেমন ধর্ম্মবিপ্লবের সঙ্গে সঙ্গে রাষ্ট্রবিপ্লব আসিল, ইউরোপের মহাদেশখণ্ডে সেরূপ ঘটিল না কেন ?

মহাদেশখণ্ডে রাজশক্তির যে যে ভাগ্যবিপর্য্যয় ঘটিয়াছে, ইংলণ্ডেও তাহাই ঘটিয়াছে। টিউডরদিগের আমলে ইংলণ্ডের রাজতন্ত্র যেরূপ কেন্দ্রসংহতি ও কার্য্যকরী শক্তি লাভ করিল, সেরূপ আর কখনও করে নাই। ইহা হইতে এ সিদ্ধান্ত করা চলে না যে, টিউডরদিগের শাসনে পূর্ব্বাপেক্ষা অত্যাচার উপদ্রবের আধিক্য ঘটিল বা ইংলণ্ডের পক্ষে এ শাসন অকল্যাণকর হইল। আমার বিশ্বাস, প্ল্যাণ্টাজেনেট-বংশীয় রাজগণের শাসনে টিউডর-শাসন অপেক্ষা অন্যায় অত্যাচার উপদ্রবের ভাগ বরং অধিক ছিল। ইহাও আমার বিশ্বাস যে, এই সময়ে ইউরোপের মহাদেশখণ্ডে বিশুদ্ধরাজতন্ত্রের শাসন ইংলণ্ডের রাজশাসন অপেক্ষা কঠোর ও যথেচ্ছাচারী ছিল। টিউডরদিগের আমলে নূতন এই হইল যে, যথেচ্ছতন্ত্রশাসন পদ্ধতিবদ্ধ হইল ; রাজতন্ত্র একটা আদিম স্বতন্ত্র কর্ত্তৃত্বাধিকার ধারণ করিল ; ইহা একটা অজ্ঞাতপূর্ব্ব পদবী গ্রহণ করিল।

অষ্টম হেন্‌রী, এলিজাবেথ, প্রথম জেমস্ বা প্রথম চার্ল্‌স্ যে সকল তত্ত্বের দোহাই দিতেন ও যে সকল অধিকার দাবী করিতেন, প্রথম বা তৃতীয় এডওয়ার্ড তাহার কিছুই জানিতেন না। অথচ কার্য্যক্ষেত্রে শেষোক্ত নৃপতিদ্বয়ের ক্ষমতা প্রথমোক্ত রাজগণের তুলনায় যথেচ্ছাচারিতা বা ব্যাপকতা হিসাবে একেবারেই নিকৃষ্ট ছিল না। সেই জন্যই বলি, ষোড়শ শতাব্দীর ইংলণ্ডে রাজতন্ত্রের মূলতত্ত্ব ও নীতিপদ্ধতিই পরিবর্ত্তিত হইয়া গেল. কার্য্যকরী ক্ষমতার কোন হ্রাসবৃদ্ধি ঘটে নাই। রাজশক্তি এখন যথেচ্ছতন্ত্র অধিকার ধারণ করিল এবং ঘোষণা করিয়া দিল, সে সমস্ত বিধিবন্ধনের উর্দ্ধে; এমন কি, যে সমস্ত বিধিবন্ধন সে মানিয়া চলিবে বলিয়া অঙ্গীকার করিয়া আসিয়াছে, তাহারও উর্দ্ধে।

তাহা ছাড়া. মহাদেশখণ্ডে যেরূপে ধর্ম্মবিপ্লব সাধিত হইয়াছিল, ইংলণ্ডে সেরূপে হয় নাই। এখানে রাজাদিগের চেষ্টাতেই ধর্ম্মবিপ্লব ঘটে। অবশ্য ইহাও সত্য যে. অন্যান্য দেশের ন্যায় এখানেও অনেক দিন হইতে জনসাধারণের মধ্যে সংস্কারচেষ্টার অঙ্কুর সঞ্চিত ছিল, এবং রাজ-আনুকূল্য ব্যতিরেকেও এ অঙ্কুর নিশ্চয়ই অনতিবিলম্বে ফলবান্ হইত। কিন্তু রাজা অষ্টম হেন্‌রী নিজেই অগ্রণী হইয়া সংস্কারকার্য্যে প্রবৃত্ত হইলেন। এখানে কর্ত্তৃশক্তিই বিপ্লব ঘটাইল। ইহার ফলে ইংলণ্ডে মানবচিত্তের স্বাতন্ত্র্যসাধনের দিক্ হইতে রিফর্মেশনের কার্য্য অন্যান্য দেশ অপেক্ষা অসম্পূর্ণ হইয়া রহিল। ধর্ম্মবিপ্লব এখানে বিপ্লবকারী রাজবৃন্দের স্বার্থ অনুসরণ করিয়া চলিতে বাধ্য হইল। রাজা ও বিশপ্-সম্প্রদায় এখানে প্রাচীন পোপ-শাসিত যাজকতন্ত্রের ধনসম্পত্তি ও ক্ষমতা অধিকার করিয়া বসিল। অনতিবিলম্বেই ইহার পরিণামফল অনুভূত হইতে লাগিল। বলা হইতে লাগিল, ইংলণ্ডের রিফর্মেশনের

কার্য্য সম্পূর্ণ হইয়া গিয়াছে; অথচ যে সমস্ত কারণে রিফর্মেশনের প্রবর্ত্তন, তাহা সমস্তই রহিয়া গেল। সুতরাং রিফর্মেশন আর এক আকারে জনসাধারণের মধ্যে পুনরাবির্ভূত হইল। পূর্ব্বে যেমন সে রোমের পোপ-তন্ত্রের বিরুদ্ধে চীৎকার করিয়াছিল, এখন সেইরূপ সে ইংরেজ বিশপ্‌দিগের বিরুদ্ধে চীৎকার করিয়া বলিতে লাগিল,—"তোমরাও ত এক একজন পোপ"। যখনই ধর্ম্মসংস্কারের সাধারণ উদ্দেশ্য বিনষ্ট হইবার সম্ভাবনা হইয়াছে, যখনই প্রাচীন রোমক চর্চ্চের সহিত লড়াই করিবার প্রয়োজন হইয়াছে, তখনই সংস্কারপক্ষীয় সমস্ত দল একত্র মিলিয়া সাধারণ শত্রুর বিরুদ্ধে অগ্রসর হইয়াছে। কিন্তু যেই আসন্ন বিপদ্‌ কাটিয়া গিয়াছে, অমনি আবার অন্তর্ব্বিরোধ জাগিয়া উঠিয়াছে। আবার সাধারণ সংস্কারকদল রাজকীয় ও অভিজাতপক্ষীয় সংস্কারক-দলকে আক্রমণ করিয়াছে, তাহাদের অনাচার লইয়া দোষারোপ করিয়াছে, তাহাদের অত্যাচার লইয়া অভিযোগ করিয়াছে, এবং তাহাদিগকে বারংবার বলিয়াছে,—"তোমরা যাহা অঙ্গীকার করিয়াছ, তাহা পূর্ণ কর; যে শক্তি তোমরা সিংহাসনচ্যুত করিলে, আবার তাহার পুনঃপ্রতিষ্ঠা করিও না।"

এই সময়েই আবার সাধারণ সমাজে রাষ্ট্রনৈতিক স্বাধীনতার জন্য এক অজ্ঞাতপূর্ব্ব আকাঙ্ক্ষা জাগিয়া উঠিল; পূর্ব্বে এ আকাঙ্ক্ষা কেহ অনুভব করে নাই, অথবা করিলেও সে আকাঙ্ক্ষা শক্তিহীন ছিল। ষোড়শ শতাব্দীর মধ্যে ইংলণ্ডের বাণিজ্য-সমৃদ্ধি অতিশয় দ্রুতবেগে বৃদ্ধি পাইয়াছিল। এবং সঙ্গে সঙ্গে অধিকাংশ ভূসম্পত্তি এই সময়ে হস্তান্তরিত হয়। ষোড়শ শতাব্দীতে প্রাচীন ভূস্বামিতন্ত্র অভিজাত-বর্গের উচ্ছেদের ফলে এবং অন্যান্য নানা কারণে ভূসম্পত্তি যে ভাবে বণ্টিত হইল, তাহা একটি বিশেষ প্রণিধানযোগ্য ঘটনা, অথচ এ বিষয়ে

সেরূপ মনোযোগ আকৃষ্ট হয় নাই। সমস্ত দলিলপত্র হইতে দেখা যায় যে, সে সময়ে ভূম্যধিকারীর সংখ্যা অপরিমিতরূপে বাড়িয়া গিয়াছে এবং অধিকাংশ ভূসম্পত্তি মধ্যবিত্ত ভদ্রলোক বা পৌরবর্গের হাতে আসিয়া পড়িয়াছে। উর্দ্ধতন অভিজাতবর্গকে লইয়া গঠিত লর্ডসভা সে সময়ে কমন্সসভা অপেক্ষা ধনসম্পদ্ হিসাবে নিকৃষ্ট ছিল। সুতরাং এ সময়ে এককালে বাণিজ্য-সম্পদের বৃদ্ধি ও ভূসম্পত্তির হস্তান্তরকরণ ঘটিয়াছিল। এই দুই প্রভাবশালী ঘটনার মধ্যে আর এক নূতন প্রভাব আসিয়া জুটিল। মানুষের মনে এক নূতন আন্দোলন। সাহিত্যিক ও দার্শনিক উদ্যম হিসাবে এলিজাবেথের যুগ বোধ হয় ইংরেজী ইতিহাসের মহত্তম যুগ; এ যুগ মহৎ ও উর্ব্বর কল্পনার যুগ। পিউরিটানগণ নিঃসঙ্কোচে তাঁহাদের সতেজ অথচ সঙ্কীর্ণ ধর্ম্মমতের সমস্ত পরিণাম মানিয়া লইয়া সোজাপথে অগ্রসর হইয়াছিলেন। আর এক দল লোক ছিলেন, যাঁহাদের চিত্তের গঠন বিপরীতপ্রকার; তাঁহারা যতটা স্বাতন্ত্র্যপ্রিয়, ততটা নীতিপরায়ণ ছিলেন না; তাঁহারা কোন নীতি বা পদ্ধতির ধার ধারিতেন না; তাঁহাদের কৌতূহল তৃপ্তি করিতে পারে বা উত্তেজনার খোরাক জোগাইতে পারে, এরূপ যে কোন বস্তু তাঁহারা আগ্রহের সহিত গ্রহণ করিতেন। যেখানেই বুদ্ধিবৃত্তির চালনায় আনন্দ ও সজীবতা আনে, সেখানে শীঘ্রই স্বাতন্ত্র্যের প্রয়োজন অনুভূত হইবে, এই স্বাতন্ত্র্যাকাঙ্ক্ষা অবিলম্বে জনসাধারণের মন হইতে রাষ্ট্র-শাসনের ক্ষেত্রে সংক্রামিত হইবে।

ইউরোপের মহাদেশখণ্ডে রিফর্মেশন-প্রভাবিত কোন কোন দেশে এইরূপ একটা অনুভূতি, রাষ্ট্রীয় স্বাধীনতার জন্য এইরূপ একটা আকাঙ্ক্ষা দেখা দিয়াছিল; কিন্তু সে আকাঙ্ক্ষা তৃপ্ত করার কোন উপায় ছিল না; তাহারা জানিত না, কোথায় উপায়ের সন্ধান পাওয়া

যাইবে; জাতীয় প্রতিষ্ঠান বা রীতিনীতির কোথাও তাহারা আনুকূল্য পায় নাই; সুতরাং তাহাদের আকাঙ্ক্ষা অনিশ্চিত অনির্দ্দিষ্টরূপেই রহিয়া গেল, তৃপ্ত হইল না। ইংলণ্ডের অবস্থা অন্যরূপ; সেখানে ষোড়শ শতাব্দীতে রিফর্মেশনের পদানুসরণ করিয়া যে রাষ্ট্রীয় স্বাধীনতার ভাব পুনরাবির্ভূত হইল, তাহা দেশের প্রাচীন প্রতিষ্ঠান ও সামাজিক ব্যবস্থার মধ্যেই আনুকূল্য ও অবলম্বন পাইল।

ইংলণ্ডের স্বাতন্ত্র্য-প্রতিষ্ঠানসমূহের উদ্ভব-বৃত্তান্ত সকলেই জানেন; সকলেই জানেন, কেমন করিয়া ভূস্বামিপ্রধান বেরনবৃন্দ সম্মিলিত হইয়া রাজা জনের নিকট হইতে "ম্যাগ্না চার্টা" বা মহাধিকারপত্র জোর করিয়া আদায় করিয়া লইয়াছিলেন। কিন্তু এ কথা হয় ত অনেকে জানেন না যে, এই অধিকারপত্র পরবর্ত্তী রাজগণ কর্ত্তৃক মধ্যে মধ্যে প্রত্যাহৃত ও পুনরনুমোদিত হইয়াছিল। ত্রয়োদশ হইতে ষোড়শ শতাব্দীর মধ্যে ত্রিশ বারেরও অধিক এই পুনরনুমোদন ব্যাপার নিষ্পন্ন হইয়াছিল। কেবল যে প্রাচীন অধিকারপত্র পুনরনুমোদিত হইয়াছে, তাহা নহে, ইহার রক্ষা ও পুষ্টিকল্পে নূতন নূতন আইন বিধিবদ্ধ হইয়াছে। অতএব ইহা নিরবচ্ছেদে স্থায়ী হইয়া রহিল। সঙ্গে সঙ্গে সাধারণ জনসভা বা হাউস্ অব্ কমন্স গঠিত হইয়া দেশের শ্রেষ্ঠ প্রতিষ্ঠানবর্গের মধ্যে স্থান গ্রহণ করিল। প্লাণ্টাজেনেটদিগের আমলেই যথার্থভাবে ইহার মূল প্রোথিত হয়। অবশ্য সে সময়ে রাষ্ট্রব্যাপারে ইহার স্থান অতি যৎসামান্যই ছিল; তখন শাসনকার্য্যে প্রভাব হিসাবেও ইহার কোন যথার্থ প্রভুত্ব ছিল না; কেবল রাজার আমন্ত্রণেই সে শাসনকার্য্যে হস্তক্ষেপ করিত, তাহাও আবার অত্যন্ত অনিচ্ছা ও সঙ্কোচের সহিত,—যেন নিজের ক্ষমতা বৃদ্ধির আকাঙ্ক্ষা অপেক্ষা কোন কথা বলিয়া ধরা দিবার ভয়ই তাহার অধিক ছিল। কিন্তু

যখনই প্রজার নিজস্ব অধিকার বা পরিবার বা সম্পদ্ রক্ষার কথা উঠিয়াছে, অর্থাৎ ব্যক্তিগত স্বাতন্ত্র্যাধিকারের কথা উঠিয়াছে, কমন্স-সভা তখন বিশেষ উদ্যম ও অধ্যবসায়ের সহিত স্বকর্ত্তব্য পালন করিয়াছে ও ইংরেজ শাসনবিধির ভিত্তিগত মূলনীতিসমূহ প্রতিষ্ঠা করিয়াছে।

প্ল্যাণ্টাজেনেটদিগের পর, বিশেষতঃ টিউডরদিগের আমলে কমন্স্-সভা অথবা সমগ্র পার্লিয়ামেণ্ট ভিন্নরূপে দেখা দিল। প্ল্যাণ্টাজেনেট আমলের মত এখন আর তাহারা ব্যক্তিগত স্বাতন্ত্র্যাধিকার রক্ষার জন্য চেষ্টা করিল না। যথেচ্ছ অবরোধ, ব্যক্তিগত অধিকারে হস্তক্ষেপ, এ সমস্ত এখন প্রায়ই ঘটিতে লাগিল, কিন্তু পার্লিয়ামেণ্ট সমস্তই বিনা বাক্যব্যয়ে উপেক্ষা করিয়া যাইতেছে। এদিকে কিন্তু রাষ্ট্রশাসন ব্যাপারে পার্লিয়ামেণ্ট অধিকতর উদ্যমে যোগদান করিয়াছে। ধর্ম্ম-পরিবর্ত্তন ও উত্তরাধিকারধারা পরিবর্ত্তনের সময় অষ্টম হেন্‌রী মধ্যস্থ-স্বরূপ একটা জাতীয় প্রতিষ্ঠানের প্রয়োজন অনুভব করিয়াছিলেন। পার্লিয়ামেণ্ট, বিশেষ করিয়া কমন্স-সভা এ অভাব পূর্ণ করিল। প্লাণ্টা-জেনেটদিগের আমলে পার্লিয়ামেণ্ট ছিল কেবল একটা প্রতিষেধক শক্তি, প্রজার ব্যক্তিগত অধিকারের রক্ষক; টিউডরদিগের আমলে পার্লিয়ামেণ্ট হইল রাষ্ট্রশাসনব্যাপারের ও শাসননীতির যন্ত্রস্বরূপ। সুতরাং ষোড়শ শতাব্দীর শেষভাগে নানা অত্যাচার উপদ্রব নীরবে সহ্য করা সত্ত্বেও ইহার মর্য্যাদা ও প্রভাব প্রভূত পরিমাণে বৃদ্ধি পাইল; এখন হইতে সে যে বৃহৎ ক্ষমতা পরিচালন করিতে আরম্ভ করিল, সেই ক্ষমতার ভিত্তির উপরেই প্রতিনিধিতন্ত্র শাসনপদ্ধতির প্রতিষ্ঠা।

ষোড়শ শতাব্দীর শেষে ইংলণ্ডের স্বাতন্ত্র্য-প্রতিষ্ঠানসমূহের দিকে দৃষ্টিপাত করিলে এই কয়েকটি বস্তু দেখিতে পাওয়া যায়। প্রথম,

স্বাধীনতার কতকগুলি মূল নীতি ও তত্ত্ব, যাহার উপর দেশের লোক ও ব্যবস্থাপক জনসভা বরাবর দৃষ্টি রাখিয়া আসিয়াছে। দ্বিতীয়তঃ, স্বাধীনতার কতকগুলি নজীর ও দৃষ্টান্ত; এগুলির সঙ্গে অবশ্য অন্য প্রকার বিপরীত নজীর এবং দৃষ্টান্তও অনেক পরিমাণে জড়িত ছিল, তথাপি যথেচ্ছতন্ত্র অত্যাচারের বিরুদ্ধে লড়াই করিবার সময় স্বাতন্ত্র্যরক্ষী জননায়কগণের দাবীদাওয়া সমর্থন ও বৈধীকরণের পক্ষে এই সব অসম্পূর্ণ নজীরই যথেষ্ট ছিল। তৃতীয়তঃ, স্বাতন্ত্র্যানুপ্রাণিত কতকগুলি বিশেষ ও স্থানীয় প্রতিষ্ঠান;—যথা জুরী বিচারপ্রথা ও সম্মিলনের অধিকার ও অস্ত্রধারণের অধিকার; এবং পৌর শাসন-পদ্ধতির ও পৌরাধিকারের স্বাতন্ত্র্য। চতুর্থতঃ, পার্লিয়ামেণ্ট ও তাহার ক্ষমতা; রাজা এখন তাঁহার ফিউড্যাল্ অধিকার, রাজস্ব ও নিজস্ব ভূসম্পত্তি অনেক পরিমাণে বিলাইয়া দিয়াছেন, সুতরাং এখন তাঁহাকে স্বীয় অস্তিত্ব রক্ষার জন্যই সাধারণের ভোটের উপর নির্ভর করিতে হইতেছে; সুতরাং এ সময়ে রাজার পক্ষে পার্লিয়ামেণ্টের ক্ষমতার যে পরিমাণ প্রয়োজন উপস্থিত হইয়াছে, এরূপ আর কখনও হয় নাই।

অতএব ষোড়শ শতাব্দীতে ইংলণ্ডের রাষ্ট্রনৈতিক অবস্থা ইউরোপের অন্যান্য দেশের অবস্থা হইতে একেবারে বিভিন্ন। টিউডরদিগের যথেচ্ছাচারী শাসন এবং বিশুদ্ধ রাজতন্ত্রের রীতিমত প্রতিষ্ঠা সত্ত্বেও এখানে নবজাগ্রত স্বাতন্ত্র্যভাবের একটা স্থির অবলম্বন ছিল।

সুতরাং এই সময় ইংলণ্ডে দুইটি জাতীয় অভাব অনুভূত হইতেছিল;—একদিকে পূর্ব্বারব্ধ রিফর্মেশনের মধ্যে যথার্থ ধর্ম্মবিপ্লব ও ধর্ম্মস্বাতন্ত্র্য সাধন; অন্য দিকে অভ্যুত্থানশীল রাজতন্ত্রের মধ্যে রাষ্ট্রনৈতিক স্বাধীনতার প্রতিষ্ঠা। এই দুই অভাব মোচনের জন্য দুই দিক্ হইতে চেষ্টা আরব্ধ হইল। এবং উভয় চেষ্টা পরস্পর সম্মিলিত হইয়া পরস্পরের

আনুকূল্য করিতে লাগিল। যে পক্ষ ধর্ম্মসংস্কার চাহেন, তাঁহারা রাজা ও বিশপের বিরুদ্ধে ধর্ম্মবিশ্বাস ও ধর্ম্মবিবেক রক্ষার্থে রাষ্ট্রীয় স্বাধীনতার দলকে আহ্বান করিল। রাষ্ট্রীয় স্বাধীনতার দল সেইরূপ পিউরিটান ধর্ম্মসংস্কারকদলের সাহায্য প্রার্থনা করিল। রাষ্ট্রশাসন ও ধর্ম্মশাসন, উভয় ক্ষেত্রেই এখন রাজশক্তি একেশ্বরভাবে প্রভুত্ব করিতেছে; উভয় ক্ষেত্র হইতেই এই যথেচ্ছতন্ত্রের বিরুদ্ধে লড়াই করিবার জন্য উভয় পক্ষীয় সংস্কারকগণ একত্র মিলিত হইল। ইংরেজ বিপ্লবের ইহাই মূল ও তাৎপর্য্য।

স্বাতন্ত্র্যসাধন বা স্বাতন্ত্র্যরক্ষাই তাহা হইলে এ বিপ্লবের সার উদ্দেশ্য। ধর্ম্মসংস্কারকদিগের নিকট স্বাধীনতা উদ্দেশ্যসাধনের উপায় মাত্র; রাষ্ট্রীয় সংস্কারকদিগের নিকট স্বাধীনতাই উদ্দেশ্য। কিন্তু উভয় পক্ষেরই আপাততঃ স্বাধীনতাই আবশ্যক; এবং এ লক্ষ্য সাধনে উভয়ে একযোগে কার্য্য করিতে বাধ্য হইয়াছিল। বিশপ্-পক্ষ ও পিউরিটান্ পক্ষের মধ্যে ধর্ম্ম বিষয়ে কোন যথার্থ বিরোধ ছিল না; ধর্ম্মমত বা ধর্ম্মবিশ্বাস লইয়া কলহ অতি সামান্যই ছিল; মতভেদ যে একেবারেই ছিল না, তাহা নহে, তবে এ সংঘর্ষে সে সমস্ত মতভেদের প্রাধান্য ছিল না। বিশপ্‌গণের হস্ত হইতে কার্য্যতঃ স্বাধীনতা লাভ করাই পিউরিটানদিগের উদ্দেশ্য; এই উদ্দেশ্যসাধনের জন্যই তাহারা লড়াই করিয়াছিল। আর এক দল ছিল প্রেস্‌বিটিরিয়ান সম্প্রদায়; ইহাদের উদ্দেশ্য একটা নূতন ধর্ম্মশাসনপদ্ধতি প্রবর্ত্তন করা, তাহার মত ও বিশ্বাস বাঁধিয়া দেওয়া, শাসনবিধি গঠন করা ও বিধিবিধান প্রণয়ন করা। কিন্তু যথাশক্তি প্রয়াস সত্ত্বেও এ বিষয়ে তাহারা ইচ্ছানুরূপ অগ্রসর হইতে পারে নাই। বিশপ্‌দিগের অত্যাচারের বিরুদ্ধে আত্মরক্ষার্থ প্রধান সহায় রাষ্ট্রনৈতিক সংস্কারকদলের সম্মতি ব্যতিরেকে কার্য্য

করিতে অসমর্থ হইয়া ইহারাও স্বাধীনতাকেই মুখ্য উদ্দেশ্য করিয়া লইল। সুতরাং নানা বৈচিত্র্য সত্ত্বেও সকল পক্ষেরই লক্ষ্য হইল স্বাধীনতা লাভ, সকলেই এক আন্দোলনে যোগ দিল। সমগ্রভাবে ধরিতে গেলে, ইংরেজী বিপ্লব সারতঃ রাষ্ট্রনৈতিক বিপ্লব; তবে এ বিপ্লব সাধিত হইল এক ধর্ম্মপ্রধান যুগে এক ধর্ম্মপ্রবণ জাতির মধ্যে। ধর্ম্মচিন্তা ও ধর্ম্মোন্মাদনা ছিল এ বিপ্লবের প্রধান অস্ত্র; কিন্তু ইহার মুখ্য উদ্দেশ্য ছিল রাষ্ট্রনৈতিক,—স্বাধীনতালাভ ও যথেচ্ছতন্ত্র শক্তির উচ্ছেদ সাধন, এই ছিল ইহার সুনির্দ্দিষ্ট লক্ষ্য।

এখন আমি এই বিপ্লবের বিভিন্ন দিক্ ও প্রধান প্রধান পক্ষের সংক্ষিপ্ত পরিচয় দিয়া, ইউরোপীয় সভ্যতার ইতিহাসের সহিত ইহার সম্বন্ধ দেখাইতে চেষ্টা করিব, সে ইতিহাসে ইহার স্থান ও প্রভাব নির্দ্দেশ করিতে চেষ্টা করিব। অবশেষে তথ্যসমূহের পুঙ্খানুপুঙ্খ উল্লেখ দ্বারা দেখাইতে চেষ্টা করিব যে, বিশুদ্ধ রাজতন্ত্রের বিরুদ্ধে স্বাধীন চিন্তার সংগ্রামে ইহাই প্রথম অস্ত্রোদ্যম।

এই মহাসঙ্কটে তিনটি প্রধান প্রধান দলের অভ্যুত্থান ঘটিল। তিনটি বিভিন্ন বিপ্লব ইহার অন্তর্ভুক্ত, ইহারা একের পর এক রঙ্গমঞ্চে অবতীর্ণ হইল। প্রত্যেক বিপ্লবের মধ্যে এবং প্রত্যেক বিপ্লবের প্রত্যেক পক্ষে দুইটি করিয়া দল একযোগে কার্য্য করিতেছে দেখা যায়—একদিকে ধর্ম্মসংস্কারের দল, অন্য দিকে রাষ্ট্রীয় স্বাধীনতার দল। রাষ্ট্রীয় দল নেতৃত্ব গ্রহণ করিয়াছে, ধর্ম্মের দল পশ্চাৎ অনুসরণ করিয়া গিয়াছে, কিন্তু উভয়ের পক্ষে উভয়েরই প্রয়োজন ছিল। সুতরাং এই বিপ্লবব্যাপারের যুগলপ্রকৃতি প্রত্যেক ধাপে প্রত্যেক অবস্থায় মুদ্রিত হইয়া গেল।

প্রথম যে দলের অভ্যুত্থান হইল, তাহারা বৈধসংস্কারের দল। অন্যান্য

সমস্ত দল তখন এই দলের পতাকানিম্নেই সমবেত হইয়াছিল। যখন ইংরেজী বিপ্লব আরম্ভ হইল, ১৬৪০ খৃষ্টাব্দে লং পার্লিয়ামেণ্ট যখন সমবেত হইল, তখন সকলেই বলিত এবং অনেকে অন্তরের সহিত বিশ্বাস করিত যে, বৈধ সংস্কারই যথেষ্ট হইবে, সমস্ত উদ্দেশ্য সিদ্ধ হইবে। তাঁহারা মনে করিতেন, সমস্ত প্রকার অন্যায় অনাচার নিরাকরণ পক্ষে এবং জনসাধারণের ইচ্ছানুরূপ শাসনপদ্ধতি প্রতিষ্ঠা করিবার পক্ষে যাহা আবশ্যক, দেশের প্রাচীন বিধিবিধান ও রীতিনীতির মধ্যেই তাহা আছে। যখনই অবৈধভাবে কর সংগ্রহ বা কারাদণ্ডের যথেচ্ছ প্রয়োগ ঘটিয়াছে, অর্থাৎ যখনই দেশের সুপরিজ্ঞাত বিধিবিধানের বিরুদ্ধে কোন কার্য্য হইয়াছে, তখনই এই বৈধসংস্কারের দল উচ্চৈঃস্বরে প্রতিবাদ করিয়াছে ও অন্তরের সহিত বাধা দিতে চাহিয়াছে। এ দলের সমস্ত চিন্তা ও মতামতের মূলে ছিল এই বিশ্বাস যে, রাজাই রাজ্যের সর্ব্বময় কর্ত্তা; রাজশক্তির সমস্ত অধিকার। অবশ্য তাঁহাদের অন্তরের নিগূঢ় সংস্কার জানাইয়া দিয়াছিল যে, এ তত্ত্ব সম্পূর্ণ সত্য বা নিরাপদ নহে; সেই জন্য তাঁহারা এ সম্বন্ধে কিছু বলিতে চাহিতেন না। কিন্তু চাপিয়া ধরিলে তাঁহারা স্বীকার করিতে বাধ্য হইতেন যে, রাজশক্তি একটা অমানুষী শক্তি, ইহা সমস্ত শাসনসংযমনের উর্দ্ধে,—এবং যখনই আবশ্যক হইয়াছে, তখনই তাঁহারা ইহার রক্ষার্থে উদ্যত হইয়াছেন। সঙ্গে সঙ্গে তাঁহারা ইহাও বিশ্বাস করিতেন যে, রাজশক্তি তত্ত্বতঃ সমস্ত বিধিবিধানের অতীত হইলেও কার্য্যতঃ কতকগুলি নিয়মপদ্ধতি মানিয়া চলিতে বাধ্য; ইহার ব্যাপ্তি কতকগুলি নির্দ্দিষ্ট সীমারেখার মধ্যে আবদ্ধ; এবং এই সমস্ত নিয়ম-পদ্ধতি ও সীমারেখা প্রাচীন ম্যাগনাচার্টা, তদনুমোদনকারী পরবর্ত্তী বিধানসমূহ এবং দেশের প্রাচীন বিধিবিধানের মধ্যে যথেষ্ট পরিমাণে সুপ্রতিষ্ঠিত আছে।

এই হইল এ দলের রাষ্ট্রনৈতিক ধারণা। ধর্ম্মবিষয়ে ইঁহাদের মত ছিল যে, বিশপ্‌গণের ক্ষমতা অত্যন্ত অধিক হইয়াছে, তাঁহাদের রাষ্ট্রনৈতিক ক্ষমতা অতিমাত্র, তাঁহাদের শাসনাধিকার অত্যন্ত ব্যাপক,—এই ক্ষমতার পরিচালন নিয়ন্ত্রিত করা আবশ্যক। তথাপি এই বৈধসংস্কারের দল দৃঢ়তার সহিত বিশপ্‌তন্ত্রের পক্ষ সমর্থন করিতেন; এবং তাহাও শুদ্ধ ধর্ম্মশাসনতন্ত্র হিসাবে নহে, ধর্ম্মক্ষেত্রে রাজশক্তির কর্ত্তৃত্ব বজায় রাখিবার প্রধান উপায় ও অবলম্বনস্বরূপ তাঁহারা বিশপ্‌তন্ত্রের সহায়তা করিতে লাগিলেন। রাষ্ট্রশাসনক্ষেত্রে রাজার কর্ত্তৃত্বশক্তি সুপরিচিত প্রাচীন বিধিপদ্ধতি অনুসারে নিয়ন্ত্রিত হউক এবং ধর্ম্মশাসনক্ষেত্রে বিশপ্‌তন্ত্র কর্ত্তৃক রাজশক্তির কর্ত্তৃত্বাধিকার বিবৃত হউক,—বৈধসংস্কারপক্ষের এই দুই মূলনীতি। এ পক্ষের নেতা ছিলেন ক্লারেণ্ডন, কোল্‌পেপার, লর্ড কাপেল এবং স্বাতন্ত্র্যনীতির প্রধান পৃষ্ঠপোষক লর্ড ফক্‌লাণ্ড, যিনি স্বাধীনচেতা সমস্ত অভিজাতবর্গের নেতা ছিলেন।

এই দলের পশ্চাতে আর এক দলের অভ্যুত্থান হইল; তাঁহাদিগকে রাষ্ট্রবিপ্লবের দল বলিব। তাঁহাদের মতে প্রাচীন বিধিবিধান ও অধিকারপত্রাদি স্বাধীনতার পক্ষে যথেষ্ট নহে; শুদ্ধমাত্র নিয়মপদ্ধতিতে নহে, বাস্তব শাসনব্যাপারে একটা মহৎ পরিবর্ত্তন, একটা রীতিমত বিপ্লব আবশ্যক; রাজা ও তাঁহার মন্ত্রিসভার স্বাধীন কর্ত্তৃত্ব অপহরণ করিয়া কমন্সসভাকেই রাষ্ট্রশাসনে প্রাধান্য দেওয়া আবশ্যক; এই কমন্স্‌সভা ও ইহার নেতৃবর্গের হস্তেই যথার্থ শাসনভার ন্যস্ত হওয়া উচিত। এ পক্ষ কিন্তু এত পরিষ্কার করিয়া নিজেদের মতামত বা উদ্দেশ্য ব্যক্ত করেন নাই। কিন্তু ইঁহাদের রাষ্ট্রনৈতিক চিন্তা চেষ্টার এই দিকেই গতি। বিশুদ্ধ রাজতন্ত্রের কর্ত্তৃত্বাধিকারের পরিবর্ত্তে জনবৃন্দের

প্রতিনিধিস্বরূপ কমন্সসভার কর্তৃত্বাধিকারেই ইহাঁদিগের আস্থা ছিল। জনসাধারণই যে দেশের প্রকৃত রাজা, এই বিশ্বাস তাঁহাদের রাষ্ট্রনৈতিক মতের মধ্যে প্রচ্ছন্ন ছিল। এ বিশ্বাসের সম্যক্ তাৎপর্য্য বা সুদূর পরিণাম ইঁহারা ধারণা করিতে পারেন নাই সত্য, কিন্তু কমন্স্‌সভাই যে দেশের প্রকৃত রাজা, এই আকারে তাঁহারা এ বিশ্বাস গ্রহণ করিয়াছিলেন।

প্রেস্‌বিটিরিয়ান নামক একদল ধর্ম্মসংস্কারক এই রাষ্ট্রবিপ্লবদলের সহিত ঘনিষ্ঠভাবে সংযুক্ত ছিল। রাষ্ট্রবিপ্লবপক্ষ রাষ্ট্রশাসনক্ষেত্রে যেরূপ বিপ্লব আনিতে চাহিয়াছিলেন, প্রেস্‌বিটিরিয়ানগণ ঠিক সেইরূপ এক বিপ্লব আনিতে চাহিয়াছিলেন। একদল যেমন কমন্সসভার হস্তে সমস্ত রাষ্ট্রীয় ক্ষমতা ন্যস্ত করিতে চাহিতেন, অপর পক্ষ সেইরূপ ধর্ম্ম-শাসনের সমস্ত অধিকার উপর্য্যুপরি বিন্যস্ত ধর্ম্মসভাসমূহের হস্তে ন্যস্ত করিতে চাহিতেন। কিন্তু রাষ্ট্রবিপ্লব অপেক্ষা এই প্রেস্‌বিটিরিয়ান্ ধর্ম্মবিপ্লব সতেজে ও সম্পূর্ণতার সহিত নিষ্পন্ন হইয়াছিল; কারণ, ইহা প্রাচীন ধর্ম্মশাসনতন্ত্রের মূলনীতি ও বাহ্য গঠন, উভয়ই পরিবর্ত্তন করিতে চাহিয়াছিল, কিন্তু রাষ্ট্রবিপ্লবপক্ষ কেবলমাত্র প্রাচীন প্রতিষ্ঠানসমূহের প্রভাব নিয়ন্ত্রিত করিতে চাহিয়াছিল, প্রতিষ্ঠানসমূহের বাহ্য আকার বা গঠন পরিবর্ত্তন করিতে চাহে নাই।

এ দিকে রাষ্ট্রীয় দলের সকলেই কিন্তু প্রেস্‌বিটিরিয়ান্ চর্চ্চ-গঠন-পদ্ধতির পক্ষপাতী ছিলেন না। হাম্প্‌ডেন্, হোল্‌স্ প্রভৃতি অনেকে বোধ হয় বিশপ্‌তন্ত্রের ক্ষমতা কতকটা নিয়ন্ত্রিত হইলেই সন্তুষ্ট হইতেন; বিশপ্‌তন্ত্র যদি কেবল ধর্ম্মশাসনসম্বন্ধীয় কর্ত্তব্য নিষ্পন্ন করিয়াই ক্ষান্ত থাকিত ও মানুষের ব্যক্তিগত বিবেক বিশ্বাসকে আরও কিছু স্বাধীনতা দিত, তাহা হইলে তাঁহাদিগের আর কোনও অভিযোগ থাকিত না।

আর এক তৃতীয় দলের উদ্ভব হইল ; তাঁহাদের দাবীদাওয়া আরও সুদূরগামী। ইঁহারা বলিতে লাগিলেন, শুদ্ধমাত্র শাসনতন্ত্রের বাহ্য আকার নহে, শাসনতন্ত্রেরই আমূল পরিবর্ত্তন আবশ্যক; সমগ্র শাসনপদ্ধতিই অপকৃষ্ট। ইঁহারা ইংলণ্ডের অতীত যুগসমূহের ইতিহাস অবজ্ঞার সহিত প্রত্যাখ্যান করিলেন, প্রাচীন জাতীয় প্রতিষ্ঠানাদি ও জাতীয় স্মৃতি অবহেলার সহিত বর্জ্জন করিলেন। তাঁহাদের উদ্দেশ্য, বিশুদ্ধ তত্ত্বানুসারে এক নূতন শাসনপদ্ধতি প্রতিষ্ঠা করা। ইঁহারা যাহা করিতে চাহিয়াছিলেন, তাহা শুদ্ধমাত্র শাসনপদ্ধতির সংস্কার নহে, তাহা একটা সমাজবিপ্লব। ইতিপূর্ব্বেই যে রাষ্ট্রবিপ্লবদলের কথা বলিয়াছি, তাঁহারা পার্লিয়ামেণ্ট বা জনসভার সহিত রাজশক্তির সম্পর্কবিষয়ে কতকগুলি গুরুতর পরিবর্ত্তন সাধন করিতে চাহিয়াছিলেন ; তাঁহারা পার্লিয়ামেণ্টের এবং বিশেষ করিয়া কমন্স্‌সভার ক্ষমতা বিস্তার করিতে চাহিয়াছিলেন ; উর্দ্ধতন সরকারী কর্ম্মচারীনিয়োগ ও সাধারণ শাসনব্যাপারে চরম নেতৃত্ব পার্লিয়ামেণ্টের হাতে তুলিয়া দিতে চাহিয়াছিলেন ; কিন্তু তাঁহাদের সংস্কারসঙ্কল্প ইহার অধিক অগ্রসর হয় নাই। দেশের প্রতিনিধিনির্ব্বাচনপদ্ধতি, বিচারপদ্ধতি, পৌর-শাসনপদ্ধতি ও সরকারী কার্য্যনির্ব্বাহপদ্ধতি পরিবর্ত্তন করিবার কল্পনা তাঁহাদের মনে আসে নাই। কিন্তু এই নূতন গণতন্ত্রবাদীর দল এই সমস্ত পরিবর্ত্তন সাধন করিবার সঙ্কল্প করিয়াছিল এবং এই আমূল পরিবর্ত্তনের প্রয়োজনীয়তা প্রকাশ্যে ঘোষণা করিয়াছিল। এক কথায় ইঁহারা কেবল সরকারী কার্য্যনির্ব্বাহপদ্ধতি নহে, সমাজের বিভিন্ন অঙ্গের পরস্পর সম্পর্ক এবং ব্যক্তিগত অধিকারের যথাযোগ্য বণ্টন, এ বিষয়েও সংস্কার সাধন করিতে চাহিয়াছিলেন।

পূর্ব্বোক্ত দলের ন্যায় এ দলেও ধর্ম্মসংস্কারক ও রাষ্ট্রসংস্কারকের

সংমিশ্রণ ঘটিয়াছিল। রাষ্ট্রীয় পক্ষে ছিলেন লড্‌লো, হারিংটন, মিল্টন প্রভৃতি যথার্থ তত্ত্বনৈতিক গণতন্ত্রবাদীর দল। ইহাঁদের সহিত আয়ারটন, ক্রম্‌ওয়েল, ল্যাম্বার্ট প্রভৃতি প্রধান সেনানায়কগণ সম্মিলিত হইলেন; ইঁহারা কিন্তু প্রয়োজনের খাতিরেই গণতন্ত্রবাদী, তত্ত্বের খাতিরে নহে; ইঁহারা সকলেই অল্পাধিকপরিমাণে আন্তরিকতার সহিতই কার্য্যারম্ভ করিয়াছিলেন, কিন্তু শীঘ্রই তাঁহারা স্বার্থবুদ্ধির প্রেরণা ও অবস্থানুযায়ী প্রয়োজনের তাড়নায় পরিচালিত হইয়াছিলেন। এই রাষ্ট্রীয় দলের চারিদিকে গণতন্ত্রবাদী ধর্ম্মসংস্কারকগণ সম্মিলিত হইলেন। যে সমস্ত ধর্ম্মোন্মত্ত ব্যক্তি যীশুখৃষ্ট ভিন্ন অন্য কোন বৈধ কর্ত্তৃশক্তি মানে না,এবং তাঁহার পুনরাগমনের প্রতীক্ষায় ততদিন পর্য্যন্ত তাঁহার নির্ব্বাচিত মহাপুরুষ ভিন্ন আর কাহারও শাসন মানিতে চাহে না,—তাহারা সকলেই এই দলে আসিয়া জুটিল। সর্ব্বশেষে কতকগুলি নিকৃষ্টতর উচ্ছৃঙ্খল যুক্তিবাদী ও অদ্ভুতকল্পনাবিষ্ট লোক, কেহ বা যথেচ্ছাচারপ্রবর্ত্তনের আশায়, কেহ বা সম্পত্তিসাম্য ও সার্ব্বজনীন নির্ব্বাচনাধিকার প্রতিষ্ঠার আশায় এই দলের নেতৃত্ব স্বীকার করিল।

দ্বাদশ বর্ষব্যাপী সংঘর্ষের পর ১৬৫৩ খৃষ্টাব্দে দেখা গেল, এই সমস্ত দলই একে একে বিফলমনোরথ হইয়াছে; তাহারা নিজেরাও ইহা অনুভব করিল, সর্ব্বসাধারণেরও এইরূপ দৃঢ়বিশ্বাস হইল। বৈধসংস্কারের দল দেখিল, প্রাচীন বিধিবিধান, প্রতিষ্ঠানপদ্ধতি সমস্তই অবজ্ঞাত ও পদদলিত হইল, এবং চারিদিকে নবীকরণের স্রোত বহিতে লাগিল। রাষ্ট্রীয় সংস্কারের দল পার্লিয়ামেণ্টের রীতিপদ্ধতি নূতনভাবে প্রয়োগ করিয়াই সংস্কার সাধন করিতে চাহিয়াছিল, কিন্তু তাহারা দেখিল, তাহাদের এই নূতন উদ্যমের ফলে সে রীতিপদ্ধতি ভাঙ্গিয়া পড়িল। রাজপক্ষীয় ও প্রেস্‌বিটিরিয়ান্‌পক্ষীয় সভ্যগণ কমন্সসভা হইতে একে

একে বিতাড়িত হওয়ার ফলে, সামান্য কয়েকজন মাত্র সভ্য অবশিষ্ট রহিল; তাহারাও আবার জনসাধারণের ঘৃণা ও বিদ্বেষের পাত্র হইয়া পড়িল, শাসনভার পরিচালন করিবার কোন যোগ্যতা তাহাদের ছিল না। গণতন্ত্রবাদী দল অপেক্ষাকৃত কৃতকার্য্যতা লাভ করিয়াছিল বলিয়া মনে হয়; আপাতদৃষ্টিতে বোধ হয়, তাহারাই যুদ্ধক্ষেত্রে জয়লাভ করিল ও আধিপত্য লাভ করিল। কমন্স্‌সভায় এখন ৫০।৬০ জন মাত্র সভ্য অবশিষ্ট, এবং তাহারা সকলেই গণতন্ত্রবাদী। তাহারা ন্যায়তঃ বিবেচনা ও ঘোষণা করিতে পারিত যে, তাহারাই দেশের অধিপতি হইয়াছে। কিন্তু দেশ তাহাদিগকে একেবারে প্রত্যাখ্যান করিল, তাহারা কোথাও তাহাদিগের সঙ্কল্প কার্য্যে পরিণত করিতে পারিল না। কি সেনামধ্যে, কি জনসমাজে, কোথাও তাহারা কার্য্যকরী প্রতিপত্তি লাভ করিল না। এখন আর সমাজে বন্ধনও রহিল না, শান্তি শৃঙ্খলাও রহিল না। দেশে এখন আর ন্যায়বিচার নাই; যাহা আছে, তাহা ন্যায়বিচার নহে, দলবুদ্ধিপ্রণোদিত পক্ষপাতদুষ্ট কতকগুলি খামখেয়ালী হুকুম। সমাজের মধ্যে যেরূপ শান্তি শৃঙ্খলা ছিল না, বাহিরে বড় বড় রাজপথে সেইরূপ উপদ্রবের সীমা ছিল না; চারিদিকে চৌরভয় ও দস্যুভয়। একদিকে নৈতিক অরাজকতা, অন্য দিকে বাস্তব অরাজকতা, সর্ব্বত্রই অরাজকতার প্রাদুর্ভাব। এ অরাজকতা দমন করিতে কমন্স্‌সভারও কোন ক্ষমতা ছিল না, গণতন্ত্র মন্ত্রণাসভারও কোন ক্ষমতা ছিল না।

এইরূপে তিনটি প্রধান দলই একে একে এই বিপ্লবব্যাপারে নেতৃত্ব লাভ করিল, নিজ নিজ জ্ঞান ও ইচ্ছা অনুসারে দেশ শাসন করিবার সুযোগ পাইল, কিন্তু কোন দলই কৃতকার্য্য হইল না; তিন দলেরই চেষ্টা একেবারে ব্যর্থ হইয়া গেল; তাহাদের আর কিছু করিবার ক্ষমতা

রহিল না। বস্থয়ে বলেন,—"এমন সময় একজন লোক পাওয়া গেল, যিনি বুদ্ধিবিবেচনা ও ভবিষ্যদ্দৃষ্টির বলে যাহা পাওয়া যায়, তাহা অদৃষ্টের হাতে ছাড়িয়া দেন না।" এ উক্তি কিন্তু ভ্রমপূর্ণ, ইতিহাস ইহার সমর্থন করে না। ক্রম্‌ওয়েল যেরূপ ভাগ্যের হস্তে সমস্ত অর্পণ করিয়াছিলেন, সেরূপ আর কেহ করে নাই; এত দুঃসাহসিকতার সহিত লক্ষ্য সঙ্কল্প স্থির না করিয়া অদৃষ্টের স্রোতে গা ভাসাইয়া এমন ভাবে আর কে অগ্রসর হইয়াছে? তাঁহার উচ্চাকাঙ্ক্ষার সীমা পরিধি ছিল না। প্রতিদিনের প্রতি ঘটনা হইতে একটা না একটা উন্নতির উপায় বাহির করিয়া লইবার এবং আকস্মিক সুযোগ কাজে লাগাইবার অদ্ভুত কৌশল তাঁহার আয়ত্ত ছিল। এ ক্ষমতা ক্রম্‌ওয়েলের যেরূপ ছিল, তাঁহার মত অবস্থার অন্য কোন লোকের সেরূপ দেখা যায় নাই। এ বিপ্লবের সমস্ত অবস্থা-বিপর্য্যয়ের পক্ষেই তিনি উপযোগী ছিলেন; ইহার আরম্ভেও তাঁহার যেরূপ উপযোগিতা ছিল, শেষেও সেইরূপ ছিল। প্রথমে তিনি ছিলেন বিদ্রোহের নেতা, অরাজকতার উত্তেজক, ইংরেজ বিপ্লবকারীদিগের মধ্যে দীপ্ততম অগ্নিস্ফুলিঙ্গ। পরে যখন বিপ্লবের বিরুদ্ধে স্রোত ফিরিতে লাগিল, শান্তিশৃঙ্খলার পুনঃপ্রতিষ্ঠা এবং সমাজের পুনর্গঠন ও নিয়ন্ত্রণের সময় আসিল, তখন সে কার্য্যের জন্যও ক্রম্‌ওয়েল প্রস্তুত। সাধারণতঃ বিপ্লবব্যাপারের যে দুই অংশ দুই বিভিন্ন শ্রেণীর শ্রেষ্ঠ ব্যক্তিদ্বারা সম্পন্ন হয়, ক্রম্‌ওয়েল এখানে একাকী সমস্ত সম্পন্ন করিলেন। ক্রম্‌ওয়েলের সহিত মিরাবোর তুলনা চলে না বলিলেই হয়; তাঁহার বাগ্মিতা ছিল না, এবং অত্যন্ত কর্ম্মিষ্ঠ হইলেও লং পালিয়ামেণ্টের প্রথম কয়েক বৎসর তিনি কিছুই দেখাইতে পারেন নাই। কিন্তু এ কথা বলা যায় যে, তিনি একাধারে দাঁতোঁ এবং বোনাপার্ট। শাসনশক্তির উচ্ছেদসাধনে তিনি যতটা সহায়তা করিয়াছিলেন,

ততটা আর কেহ করে নাই। তিনিই আবার সেই শক্তির পুনঃ প্রতিষ্ঠা করিলেন; কারণ, এ শক্তি কেমন করিয়া প্রতিষ্ঠা বা পরিচালন করিতে হয়, তাহা তিনিই জানিতেন, আর কেহ জানিত না। এক-জনকে ত শাসনকার্য্য চালাইতে হইবে; আর সকলে অপারগ হইল, তিনিই কেবল কৃতকার্য্য হইলেন। এই অধিকারের বলেই তাঁহার কর্ত্তৃত্বলাভ। একবার যখন তিনি শাসনতন্ত্রের সর্ব্বময় কর্ত্তা হইয়া বসিলেন, তখন আবার সেই দুঃসাহসী দুরাকাঙ্ক্ষ অদম্যগতি ক্রম্‌ওয়েল অসাধারণ সুবুদ্ধি, সতর্কতা ও দূরদর্শিতার পরিচয় দিতে লাগিলেন। অবশ্য নিরবচ্ছিন্ন শক্তিলাভের দিকে তাঁহার অত্যন্ত আসক্তি ছিল, স্বীয় মস্তকে ইংলণ্ডের রাজমুকুট স্থাপন করতঃ স্বপরিবারের মধ্যে ইহা চিরস্থায়ী করিবার জন্য তাঁহার প্রবল আকাঙ্ক্ষা ছিল। এই শেষোক্ত অভিলাষটি তিনি বর্জ্জন করিয়াছিলেন; কারণ, তিনি সময় থাকিতে ইহার বিপদ্ দেখিতে পাইয়াছিলেন, এবং যদিও তিনি কার্য্যতঃ নিরবচ্ছিন্ন শাসনশক্তি পরিচালন করিয়াছিলেন, তথাপি তিনি বরাবর জানিতেন যে, তাঁহার কালের যুগধর্ম্ম ইহার বিরোধী। জানিতেন, যে বিপ্লবে তিনি যোগ দিয়াছেন এবং যাহার সমস্ত ভাগ্যবিপর্য্যয় তিনি অনুসরণ করিয়া আসিয়াছেন, যথেচ্ছতন্ত্রের উচ্ছেদসাধনই তাহার একমাত্র লক্ষ্য। জানিতেন যে, ইংলণ্ডের চিরন্তন আকাঙ্ক্ষা—দেশ পার্লিয়ামেণ্ট দ্বারা পার্লিয়ামেণ্টরীতি অনুসারে শাসিত হউক। সেই জন্য তিনি স্বভাবতঃ এবং বস্তুতঃ যথেচ্ছতন্ত্রপরায়ণ হইলেও পার্লিয়ামেণ্ট গঠন ও পার্লিয়ামেণ্টরীতি প্রবর্ত্তনের ভার লইয়াছিলেন। এই উদ্দেশ্যে তিনি অনবরত সকল দলকেই আহ্বান করিয়াছিলেন; কখনও ধর্ম্মোৎসাহীর দল, কখনও গণতন্ত্রবাদীর দল, কখনও প্রেস্‌বিটিরিয়ানদল, কখনও সেনা-নায়কদল লইয়া তিনি পার্লিয়ামেণ্ট গঠন করিতে চাহিয়াছিলেন।

তাঁহার সহিত একযোগে কাজ করিতে সমর্থ বা ইচ্ছুক, এরূপ একটি পার্লিয়ামেণ্ট গঠন করিবার জন্য তিনি সর্ব্ববিধ উপায়ে চেষ্টা করিয়াছিলেন। কিন্তু তাঁহার চেষ্টা ব্যর্থ হইল; প্রত্যেক দলই পালিয়ামেণ্টে আসন গ্রহণ করিবামাত্র তাঁহার কর্ত্তৃত্বাধিকার কাড়িয়া লইয়া নিজেরাই দেশ শাসন করিতে চাহিল। তাঁহার নিজের স্বার্থসাধন ও নিজের ব্যক্তিগত কামনাতৃপ্তির চিন্তাই যে তাঁহার মুখ্য চিন্তা ছিল না, এ কথা আমি বলি না। কিন্তু ইহাও নিশ্চিত যে. তিনি যদি কর্ত্তৃত্ব ত্যাগ করিতেন, তাহা হইলে পরদিবসই তাঁহাকে পুনরায় সে ভার গ্রহণ করিতে হইত। কি পিউরিটান, কি রাজতন্ত্রী, কি গণতন্ত্রী, কি সেনানায়ক, ক্রম্ওয়েল ব্যতীত অন্য কেহই ন্যায় ও শৃঙ্খলাসহকারে দেশশাসন করিতে সমর্থ ছিল না। তাহার প্রমাণও দেখা গিয়াছে। পার্লিয়ামেণ্ট বা তদন্তর্ভুক্ত দলসমূহের হস্তে সাম্রাজ্যভার তুলিয়া দেওয়া সম্ভব ছিল না; কারণ, এ অধিকার রক্ষা করিবার সামর্থ্য তাহাদের একেবারেই ছিল না। ক্রম্ওয়েলের তাহা হইলে এইরূপ অবস্থা দাঁড়াইল;—তিনি এমন এক পদ্ধতিতে দেশ শাসন করিতে লাগিলেন, যে পদ্ধতি দেশের অভিলাষ-বিরুদ্ধ বলিয়া তিনি জানিতেন। তিনি যে শক্তি পরিচালন করিতেন, প্রয়োজনের তাড়নায় লোকে তাহা কার্য্যতঃ মানিয়া লইল বটে, কিন্তু কেহ মনের সহিত তাহা স্বীকার করিত না। ক্রম্ওয়েলের শাসনকে কোন দলই চরম ব্যবস্থাস্বরূপ মানিয়া লইল না। রাজতন্ত্রী বলুন, প্রেস্বিটিরিয়ান বলুন, গণতন্ত্রী বলুন, এমন কি, যে সেনাসঙ্ঘের মধ্যে ক্রম্ওয়েলের বিশেষ প্রতিপত্তি, তাহারাও—সকল দলেরই দৃঢ় ধারণা ছিল যে, ক্রম্ওয়েলের আধিপত্য ক্ষণস্থায়ী। মূলতঃ তিনি কখনই লোকের মনের উপর আধিপত্য বিস্তার করিতে পারেন নাই; লোকে তাঁহাকে উপস্থিত প্রয়োজন-

সাধনের ক্ষণিক উপায়মাত্র মনে করিত। ইংলণ্ডের প্রোটেক্টর বা রক্ষক, সারা জীবন ধরিয়া নিজের আধিপত্য রক্ষার্থে বলপ্রয়োগ করিতে বাধ্য হইয়াছিলেন। কোন দলই তাঁহার মত শাসন করিতে পারিত না, অথচ কোন দলই তাঁহাকে শাসনকর্ত্তারূপে চাহে নাই। একযোগে সমস্ত দলই তাঁহাকে অনবরত আক্রমণ করিতে লাগিল। তাঁহার মৃত্যুর পর শাসনশক্তি অধিকার করিবার ক্ষমতা কেবলমাত্র গণতন্ত্রিগণেরই ছিল। তাহারাই শাসনভার গ্রহণ করিল, কিন্তু পূর্ব্বের ন্যায় এখনও তাহারা অকৃতকার্য্য হইল। তাহাদিগের মধ্যে যে আত্মপ্রত্যয়ের অভাব ছিল,তাহা নহে। এই সময়ে প্রকাশিত মিল্টন-রচিত একখানি উদ্দীপনাপূর্ণ পুস্তিকার নাম—"A Ready and Easy Way to Establish a Commonwealth"—অর্থাৎ "সাধারণতন্ত্রপ্রতিষ্ঠার একটি সুপ্রস্তুত ও সরল উপায়।" ইহা হইতেই বুঝিবেন, ইঁহারা কিরূপ উৎসাহান্ধ ছিলেন। শীঘ্রই তাঁহারা পুনরায় এমন অবস্থায় পড়িলেন যে, শাসনভার পরিচালন করা তাঁহা-দিগের পক্ষে অসম্ভব হইয়া উঠিল। সমস্ত ইংলণ্ড তখন যে ঘটনার জন্য উন্মুখ, মঙ্ক্ তাহা নিষ্পন্ন করিবার ভার লইলেন। রাজতন্ত্রের পুনঃপ্রতিষ্ঠা হইল।

ইংলণ্ডে ষ্টুয়ার্টবংশের পুনঃপ্রতিষ্ঠা একটা যথার্থ জাতীয় ঘটনা। লোকে দেখিল, একদিকে ইহা একটা প্রাচীন শাসনতন্ত্র, প্রাচীন রীতি-পরম্পরা, দেশের প্রাচীন স্মৃতির উপর ইহার প্রতিষ্ঠা ; অন্য দিকে আবার তখন ইহা নূতনও বটে, অনতিপূর্ব্ব-কালমধ্যে ইহার কোন পরীক্ষাও হয় নাই, ইহার দোষগুণও অনুভূত হয় নাই। গত বিংশ বৎসরের মধ্যে অন্য সর্ব্ববিধ শাসনতন্ত্রের পরীক্ষা হইয়াছে, তাহাদের অক্ষমতা ও অকর্ম্মণ্যতার পরিচয় পাওয়া গিয়াছে, তাহাদের প্রতি লোকচিত্তে অবজ্ঞা

উৎপন্ন হইয়াছে, কেবলমাত্র রাজতন্ত্রেরই পরীক্ষা হয় নাই, তখন রাজতন্ত্রই কেবল অবজ্ঞার পাত্র হইয়া পড়ে নাই। এই দুই কারণে রাজতন্ত্রের পুনঃপ্রতিষ্ঠার প্রতি লোকচিত্ত অনুকূল ছিল। চরমপন্থী দলসমূহের অবশিষ্টাংশ ভিন্ন ইহার বিরুদ্ধে দাঁড়াইবার মত আর কেহ ছিল না। জনসাধারণ উৎসাহের সহিত ইহার সপক্ষে মিলিত হইল। দেশ তখন অন্তরের সহিত চাহে একটা বৈধশাসনপদ্ধতির প্রবর্ত্তন; এবং দেশের মতে তখন রাজতন্ত্রের পুনঃপ্রতিষ্ঠাই তাহার একমাত্র উপায়। রাজতন্ত্রও তাহাই প্রতিজ্ঞা করিল এবং লোকসমক্ষে বৈধ-শাসনপদ্ধতিরূপে দেখা দিতেই যত্নবান্ হইল।

দ্বিতীয় চার্লসের পুনরাগমনের পর প্রথম যে রাজতন্ত্রী দল রাজ্য পরিচালনভার গ্রহণ করিল, তাহারা পূর্ব্বোক্ত বৈধ সংস্কারের দল, প্রধান মন্ত্রী ক্লারেণ্ডন তাহাদিগের সুযোগ্য নেতা। আপনারা জানেন যে, ১৬৬০ খৃষ্টাব্দ হইতে ১৬৬৭ খৃষ্টাব্দ পর্য্যন্ত ক্লারেণ্ডনই প্রধান মন্ত্রী ছিলেন, ইংলণ্ডে তখন তাঁহারই প্রকৃষ্ট প্রভাব। ক্লারেণ্ডন ও তাঁহার বন্ধুগণ তাঁহাদিগের পূর্ব্বতন নীতিপদ্ধতি অনুসারে কার্য্যে অগ্রসর হইলেন। সে পদ্ধতিতে রাজশক্তির শাসনাধিকার অখণ্ড; তবে এ অধিকার বৈধ সীমার মধ্যে আবদ্ধ রাখিতে হইবে, কর প্রবর্ত্তন বিষয়ে পার্লিয়ামেণ্ট কর্ত্তৃক এবং প্রজার ব্যক্তিগত অধিকার ও স্বাধীনতা বিষয়ে বিচারালয়-সমূহ কর্ত্তৃক এ অধিকার নিয়ন্ত্রিত করিতে হইবে; কিন্তু যথার্থ শাসন ব্যাপারে রাজশক্তির প্রায় সম্পূর্ণ স্বাধীনতা, সেখানে পার্লিয়ামেণ্টের, বিশেষতঃ কমন্সসভার অভিপ্রায়ের বিরুদ্ধেও রাজার অভিমতই চূড়ান্ত বিবেচিত হইবে। অন্যান্য বিষয়ে এ দল বিধিবদ্ধ শৃঙ্খলা ও শান্তির পক্ষপাতী ছিলেন, দেশের স্বার্থ সম্বন্ধে যথেষ্টরূপ সচেতন ছিলেন, দেশের গৌরব ও মর্য্যাদা রক্ষার জন্য সচেষ্ট ছিলেন, এবং তাঁহাদের চিন্তা চেষ্টায়

সম্মানযোগ্য চরিত্র-গাম্ভীর্য্যের পরিচয় পাওয়া যাইত। সপ্তবর্ষব্যাপী ক্লারেণ্ডন-শাসনের প্রকৃতি ছিল এইরূপ।

কিন্তু যে সব তত্ত্ব এ শাসনের মূল ভিত্তি, অর্থাৎ রাজার অখণ্ড কর্ত্তৃত্বাধিকার এবং পার্লিয়ামেণ্টের মতামতের ঊর্দ্ধে শাসনশক্তির অধিকার প্রতিষ্ঠা, এ সব তখন প্রসার প্রতিপত্তি হারাইয়াছে। যদিও রাজতন্ত্রের পুনঃ প্রতিষ্ঠার পর প্রথম প্রথম একটা প্রতিক্রিয়ার স্রোত বহিয়াছিল, তথাপি বিংশবর্ষব্যাপী পার্লিয়ামেণ্ট-শাসন ও রাজপ্রতিকূলতার ফলে এ সব প্রাচীন তত্ত্ব একেবারে বিনষ্ট হইয়া গিয়াছিল। রাজতন্ত্রী দলের মধ্যভাগে শীঘ্রই এক নূতন শক্তির আবির্ভাব হইল। উচ্ছৃঙ্খলচিত্ত, ইন্দ্রিয়বিলাসী যথেচ্ছাচারিগণ, তৎকালপ্রচলিত চিন্তাধারা অনুসারে ধরিয়া লইলেন যে, কমন্সসভার হস্তেই শাসনশক্তি নিহিত; বৈধ শাসনশৃঙ্খলার দিকেও তাঁহাদের আগ্রহ ছিল না, রাজার অখণ্ড অধিকারের জন্যও ব্যগ্রতা ছিল না, তাঁহারা কেবল নিজ নিজ উদ্দেশ্য সিদ্ধির জন্যই ব্যস্ত ছিলেন, এবং যখনই তাঁহারা প্রভাব প্রতিপত্তি লাভের সুযোগ দেখিতেন, তখনই অভীষ্ট সিদ্ধির জন্য যত্নবান্ হইতেন। জাতীয় অসন্তোষের দলের সহিত এই দল যোগদান করিল, এবং ক্লারেণ্ডন পদচ্যুত হইলেন।

এইরূপে এক নূতন শাসনপদ্ধতির আবির্ভাব হইল; এ পদ্ধতির প্রবর্ত্তক রাজতন্ত্রী দলের একাংশ; কতকগুলি ইন্দ্রিয়পরায়ণ যথেচ্ছাচারী লইয়া "কাবাল" নামক মন্ত্রিসভা এবং পরবর্ত্তী আরও অনেক মন্ত্রিসভা গঠিত হইল। তাহারা নীতি, বিধি, অধিকার গ্রাহ্য করিত না; ন্যায় বা সত্যের ধার ধারিত না; প্রতি ক্ষেত্রে তাহারা কেবল অভীষ্টসিদ্ধির উপায় অনুসন্ধান করিত। যেখানে কমন্সসভার সম্মতির উপরেই কৃতকার্য্যতা নির্ভর করিতেছে, সেখানে তাহারা কমন্সসভার মতে মত

দিয়াছে। আবার যেখানে দেখিয়াছে, কমন্সসভার মত অগ্রাহ্য করাই সুবিধাজনক, সেখানে তাহাই করিয়াছে, এবং পরদিন আবার ইহার জন্য ক্ষমা ভিক্ষা করিয়াছে। কোন দিন উৎকোচাদি দূষিত উপায় অবলম্বন করিয়াছে, কোন দিন বা তোষামোদ দ্বারা দেশের চিত্ত জয় করিয়াছে। দেশের সাধারণ স্বার্থ বা গৌরব বা মর্য্যাদা, এ সকল দিকে তাহাদের দৃষ্টি ছিল না। এক কথায় তাহাদের শাসনপদ্ধতি নিরতিশয় স্বার্থপরতা-দুষ্ট ও দুর্নীতিকলঙ্কিত ছিল; কোন প্রকার সাধারণ মত বা সাধারণ নীতির সহিত এ পদ্ধতির কোন সম্পর্ক ছিল না। কিন্তু আসলে বাস্তব শাসনব্যাপারে ইহারা অত্যন্ত চতুরবুদ্ধি ও উদারতা দেখাইয়াছিল। কাবাল মন্ত্রিসভা, ডান্‌বীর মন্ত্রিসভা, এবং ১৬৬৭ হইতে ১৬৭৯ খৃষ্টাব্দ পর্য্যন্ত সমগ্র ইংরেজ শাসনতন্ত্রের এইরূপ প্রকৃতি ছিল। ইহার দুর্নীতি সত্ত্বেও, সাধারণ নীতি ও দেশের প্রকৃত স্বার্থের প্রতি অবজ্ঞা সত্ত্বেও এ শাসনপদ্ধতি ক্লারেণ্ডন-শাসনপদ্ধতি অপেক্ষা লোকপ্রিয় ছিল। তাহার কারণ কি? কারণ এই যে, ইহা অপেক্ষাকৃত কালোপযোগী ছিল, ইহারা লোকসাধারণের মনোভাব আরও ভাল করিয়া বুঝিয়াছিল। ক্লারেণ্ডনের শাসনপদ্ধতি লোকের নিকট যেরূপ অতি প্রাচীন ও অদ্ভুত বোধ হইত, এ পদ্ধতি সেরূপ ছিল না; এবং যদিও ইহা দেশের অধিকতর ক্ষতি করিল, তথাপি ইহা দেশের পক্ষে অধিকতর মনোমত হইল। তথাপি এমন একটা সময় আসিল, যখন দুর্নীতি, নীচতা, সাধারণের অধিকার লঙ্ঘন ও মর্য্যাদাহানির মাত্রা এতদূর বাড়িয়া গেল যে, জনসাধারণের পক্ষে নিশ্চেষ্ট হইয়া থাকা আর সম্ভব হইল না। এই উচ্ছৃঙ্খল শাসনতন্ত্রের বিরুদ্ধে বিদ্রোহ উপস্থিত হইল। কমন্সসভার মধ্যেই একটি জাতীয় স্বদেশসেবকের দল গঠিত হইয়াছিল। রাজা স্থির করিলেন, এই দলের প্রধান নেতাদিগকে মন্ত্রিসভায় আহ্বান করিয়া

লইবেন। তখন তাঁহারা আসিয়া শাসনভার পরিচালনে নিযুক্ত হইলেন; তাঁহাদিগের মধ্যে ছিলেন লর্ড এসেক্স, যাঁহার পিতা অন্তর্বিগ্রহের সময় পার্লিয়ামেণ্ট-সেনার অধিনায়ক ছিলেন; লর্ড রসেল; এবং লর্ড শাফ্‌ট্‌স্‌-বেরী, যিনি সদ্‌গুণ হিসাবে এতদুভয় অপেক্ষা নিকৃষ্ট হইলেও রাষ্ট্রনৈতিক পারদর্শিতায় শ্রেষ্ঠ ছিলেন। জাতীয় দল শাসনকার্য্যের ভার পাইলেন বটে, কিন্তু যোগ্যতা দেখাইতে পারিলেন না। তাঁহারা জানিতেন না, কি করিয়া দেশের চিত্তশক্তির আনুকূল্য লাভ করিতে হয়; কেমন করিয়া রাজার, বা রাজসভার, বা অন্য যে কোন পক্ষের সম্পর্কে ইঁহারা আসিয়াছেন, তাহাদের স্বার্থ ও অভীষ্ট সম্বন্ধে কিরূপ আচরণ করিতে হয়, তাহা তাঁহারা জানিতেন না। কি রাজা, কি প্রজা, কাহারও মনে তাঁহাদের যোগ্যতা বা উত্তম সম্বন্ধে ভাল ধারণা হইল না। অল্পকালের জন্য ক্ষমতা পরিচালন করিয়াই তাহারা অকৃতকার্য্য হইল। এ দলের নেতৃবৃন্দের সদ্‌গুণ, তাঁহাদের সাহস ও উদারতা, তাঁহাদের মৃত্যুমহিমা, এ সমস্তের বলে ইতিহাসে তাঁহারা সর্ব্বোচ্চ স্থান পাইয়াছেন, এবং বাস্তবিক পক্ষে তাঁহারা এ সম্মানের যোগ্য; কিন্তু যে পরিমাণ তাঁহাদের সদ্‌গুণ ছিল, সে পরিমাণ রাষ্ট্রনৈতিক সামর্থ্য ছিল না। প্রভুত্বশক্তি তাঁহাদিগকে ধর্ম্মচ্যুত করিতে পারে নাই সত্য, কিন্তু কেমন করিয়া এ শক্তি পরিচালন করিতে হয়, তাহা তাঁহারা জানিতেন না; যে আদর্শের জন্য তাঁহারা প্রাণ দিতে জানিতেন, সে আদর্শকে জয়ী করিয়া তুলিবার কৌশল তাঁহারা জানিতেন না। এ চেষ্টা যখন ব্যর্থ হইল, তখন এই পুনঃপ্রতিষ্ঠিত রাজতন্ত্রের কি অবস্থা দাঁড়াইল, তাহা সহজেই বুঝিতে পারিবেন। বিপ্লবের সময় যেমন একে একে সকলবিধ দলের যোগ্যতা পরীক্ষা হইয়াছিল, এ ক্ষেত্রেও সেইরূপ সকলবিধ দল, সকলবিধ মন্ত্রি-সভার যোগ্যতা পরীক্ষা হইল, এবং সকলেই অকৃতকার্য্য হইল। বিপ্লব-

ঝটিকার পরে ১৬৫৩ খৃষ্টাব্দে ইংলণ্ডের যেরূপ অবস্থা দাঁড়াইয়াছিল, এখনও দেশের এবং রাজসভার প্রায় সেইরূপ অবস্থা। এখনও সেই একই উপায় অবলম্বিত হইল; ক্রম্‌ওয়েল বিপ্লব-পক্ষের কল্যাণার্থ যাহা করিয়াছিলেন, দ্বিতীয় চাল্‌র্স্‌ রাজশক্তির কল্যাণার্থ তাহাই করিলেন।

দ্বিতীয় চাল্‌র্সের পর তাঁহার ভ্রাতা দ্বিতীয় জেম্‌স্‌ সিংহাসনে আরোহণ করিলেন। তখন আবার অখণ্ডাধিকারতত্ত্ব ছাড়া আর এক সমস্যা জুটিল,—ধর্ম্মসমস্যা। দ্বিতীয় জেম্‌স্‌ যথেচ্ছতন্ত্রের সঙ্গে সঙ্গে পোপ-তন্ত্রকে প্রতিষ্ঠাদান করিতে চাহিয়াছিলেন। বিপ্লবের প্রথম যুগের মত এখনও আবার শাসনতন্ত্রের বিরুদ্ধে একযোগে ধর্ম্মযুদ্ধ ও রাষ্ট্রনৈতিক সংগ্রাম বাধিয়া গেল। অনেকে প্রশ্ন তুলিয়াছেন—তৃতীয় উইলিয়ামের যদি অস্তিত্ব না থাকিত, তিনি যদি তাঁহার ওলন্দাজ সৈন্য লইয়া আসিয়া এ বিবাদ নিরস্ত না করিতেন, তাহা হইলে কি হইত? আমার দৃঢ় বিশ্বাস যে, তাহা হইলেও একই পরিণাম ঘটিত। ক্ষুদ্র একটি দল ব্যতীত সমগ্র ইংলণ্ড তখন জেম্‌সের বিরুদ্ধে সম্মিলিত হইয়াছিল, এবং যে আকারেই হউক, ১৬৮৮ খৃষ্টাব্দের রাষ্ট্রবিপ্লব নিশ্চয়ই সাধিত হইত। কিন্তু ইংলণ্ডের আভ্যন্তরীণ অবস্থা ব্যতীত আরও অনেক মহত্তর কারণ এ ব্যাপারের পশ্চাতে ছিল। ইহা শুধু ইংরেজ ইতিহাসের সন্ধিক্ষণ নহে, ইউরোপীয় ইতিহাসের সন্ধিক্ষণ। এইখানেই ইংরেজ বিপ্লবের সহিত ইউরোপীয় সভ্যতার সাধারণ স্রোতের সম্মিলন ঘটিল।

ইংলণ্ডে যখন যথেচ্ছতন্ত্র শাসনশক্তির সহিত রাষ্ট্রীয় স্বাধীনতা ও ধর্ম্মস্বাধীনতার সংগ্রাম চলিতেছিল, ইউরোপের মহাদেশখণ্ডেও তখন সেইরূপ এক সংঘর্ষ চলিতেছিল। উভয় ক্ষেত্রে অবশ্য স্থান, পাত্র ও আকৃতি লইয়া পার্থক্য ছিল, কিন্তু মূলে এক কারণ হইতেই উভয়

সংঘর্ষের উদ্ভব। চতুর্দ্দশ লুই-প্রবর্ত্তিত নিরবচ্ছিন্ন রাজতন্ত্র তখন বিশ্বব্যাপী রাজতন্ত্রে পরিণত হইতে চাহিতেছে; অন্ততঃ এরূপ আশঙ্কার যথেষ্ট কারণ ছিল; এবং বাস্তবিকপক্ষে ইউরোপ এ আশঙ্কা অনুভব করিয়াছিল। এ চেষ্টায় বাধা দিবার জন্য ইউরোপে বিভিন্ন রাষ্ট্রনৈতিকদল মিলিয়া একটি যূথ গঠন করিল, এবং যূথের নেতা হইলেন উইলিয়াম (প্রিন্স্ অব্ অরেঞ্জ)। তিনিই তখন ইউরোপে রাষ্ট্রস্বাতন্ত্র্যবাদী ও ধর্ম্মস্বাতন্ত্র্যবাদী দলের নেতা। উইলিয়ামের নেতৃত্বে হলাণ্ডের প্রোটেষ্টাণ্ট গণতন্ত্র চতুর্দ্দশ লুই-পরিচালিত নিরবচ্ছিন্ন রাজতন্ত্রের বিরুদ্ধে প্রতিকূলতার ভার গ্রহণ করিল। রাষ্ট্রসমূহের আভ্যন্তরীণ স্বাধীনতা নহে, বাহ্য স্বাধীনতা লইয়াই অবশ্য এ সংঘর্ষের সূচনা। চতুর্দ্দশ লুই ও তাঁহার প্রতিপক্ষীয়গণ ভাবেন নাই যে, ইংলণ্ডে যে সংঘর্ষ চলিতেছে, তাঁহাদের সংঘর্ষ তাহারই রূপান্তর। ইহা দলের সহিত দলের সংগ্রাম নহে, রাষ্ট্রের সহিত রাষ্ট্রের সংগ্রাম। রাষ্ট্রীয় আন্দোলন বা বিপ্লব দ্বারা এ সংঘর্ষ চলে নাই, যুদ্ধবিগ্রহ ও পররাষ্ট্রনীতিকৌশলের সাহায্যে এ সংগ্রাম পরিচালিত হইয়াছিল। কিন্তু মূলে উভয়ত্র একই সমস্যার সমাধান চলিতেছিল।

অতএব যখন দ্বিতীয় জেম্স্ ইংলণ্ডে স্বাধীনতার বিরুদ্ধে যথেচ্ছতন্ত্রের বিরোধ নূতন করিয়া বাধাইলেন, তখন ইউরোপে এই বিরোধ বৃহদাকারে দেখা দিয়াছিল; তখন টেম্সের তীরে এক সঙ্গেই এই দুই পরস্পর-বিরুদ্ধ শাসননীতির সংঘর্ষ বাধিল। উইলিয়ামের দল এত পরাক্রান্ত হইয়া উঠিল যে, অনেক রাজা বিশেষভাবে স্বাধীনতার পক্ষপাতী না হইয়াও প্রকাশ্য কিংবা গুপ্তভাবে এ দলে যোগ দিতে লাগিলেন। জার্ম্মান সম্রাট্ এবং পোপ্ একাদশ ইনোসেণ্ট চতুর্দ্দশ লুইর বিরুদ্ধে উইলিয়ামের সহিত যোগ দিলেন। উইলিয়াম যে ইংলণ্ডে আসিলেন, সে কেবল

ইংলণ্ডের উপকারার্থে নহে, চতুর্দ্দশ লুইর বিরুদ্ধে ইংলণ্ডকে সম্পূর্ণভাবে টানিয়া লইবার জন্য। এই নূতন রাজ্য পাইয়া তিনি এমন একটা নূতন শক্তিলাভ করিলেন, যাহা তাঁহার অভাব ছিল, এবং যে শক্তি লুই এতদিন ধরিয়া তাঁহার বিরুদ্ধে প্রয়োগ করিয়া আসিয়াছেন। যতদিন দ্বিতীয় চার্ল্‌স্ ও দ্বিতীয় জেম্‌স্ রাজত্ব করিতেছিলেন, ততদিন ইংলণ্ড লুইর করতলগত ছিল; তিনি ইহার পররাষ্ট্রনীতি নিয়ন্ত্রণ করিতেন এবং বরাবর হলাণ্ডের বিরুদ্ধে ইহার শক্তি প্রয়োগ করিতেন। ইংলণ্ড এখন যথেচ্ছতন্ত্রদলের হস্ত হইতে অপহৃত হইল এবং স্বাধীনতাপক্ষের প্রধান সহায় ও অবলম্বন হইল। ১৬৮৮ খৃষ্টাব্দের রাষ্ট্রবিপ্লবের ইহাই ইউরোপীয় তাৎপর্য্য। অবশ্য ইংলণ্ডের দৃষ্টান্ত ও প্রভাব পরবর্ত্তী শতাব্দীর ইউরোপীয় চিত্তে বিশেষভাবে স্থান গ্রহণ করিয়াছিল, কিন্তু উপরোক্তরূপেই ইংলণ্ড ইউরোপীয় ইতিহাসের ঘটনাস্রোতে স্থান পাইল।

এখন দেখিলেন, ইংরাজ-বিপ্লবের যথার্থ তাৎপর্য্য ও মূলগত প্রকৃতি এই যে, ইহা রাষ্ট্রক্ষেত্রে ও ধর্ম্মক্ষেত্রে যথেচ্ছতন্ত্র শাসনের উচ্ছেদ-চেষ্টা ব্যতীত আর কিছুই নহে। এ বিপ্লবের সর্ব্বাবস্থায়, কি আভ্যন্তরীণ বিকাশে, কি ইউরোপের সহিত বহিঃসম্পর্কে, সর্ব্বত্রই এই চেষ্টার পরিচয় পাওয়া যায়।

ইউরোপের মহাদেশখণ্ডে নিরবচ্ছিন্ন রাজতন্ত্রের বিরুদ্ধে স্বাধীন চিন্তার যে মহাসংগ্রাম পরবর্ত্তী যুগে বাধিয়াছিল, এখন কেবল সেই বৃহদ্ব্যাপারের, অন্ততঃ তাহার কারণ ও সূচনার আলোচনা অবশিষ্ট রহিল। ইহাই আগামী অধ্যায়ের আলোচ্য বিষয়।

## চতুর্দ্দশ অধ্যায়

গত অধ্যায়ে আমরা ইংরেজী বিপ্লবের যথার্থ প্রকৃতি ও রাষ্ট্রনৈতিক তাৎপর্য্য নির্দ্দেশ করিতে চেষ্টা করিয়াছি। ষোড়শ শতাব্দীর মধ্যে আদিম ইউরোপীয় সভ্যতার বিভিন্ন অঙ্গপ্রত্যঙ্গ ভাঙ্গিয়া চুরিয়া একদিকে নিরবচ্ছিন্ন রাজতন্ত্র, অন্য দিকে স্বাধীন চিন্তা, এই যে দুই বৃহৎ শক্তির উদ্ভব হইয়াছিল, আমরা দেখিয়াছি, ইংরেজী বিদ্রোহ এই দুই পরস্পর-বিরোধী শক্তির প্রথম সংঘর্ষ। ইংলণ্ডেই এই দুই শক্তির মধ্যে প্রথম বিবাদ বাধিয়াছিল। ইহা হইতে অনেকে সিদ্ধান্ত করিতে চেষ্টা করিয়াছেন যে, ইংলণ্ডের সামাজিক অবস্থা ও ইউরোপের মহাদেশখণ্ডের সামাজিক অবস্থার মধ্যে একটা মৌলিক পার্থক্য ছিল। কেহ কেহ বলেন, যেখানে অবস্থা-বৈষম্য এত অধিক, সেখানে কোন প্রকার তুলনা সম্ভব নহে। তাঁহারা বলেন, ইংলণ্ডের ভৌগোলিক অবস্থানে যে স্বাতন্ত্র্য দেখা যায়, ইংরেজ জাতির নৈতিক জীবনেও সেই সংস্পর্শরাহিত্য দেখা যায়।

ইহা সত্য যে, ইংরেজী সভ্যতা ও ইউরোপের মহাদেশখণ্ডের সভ্যতার মধ্যে একটা গুরুতর প্রভেদ ছিল, এবং সে প্রভেদের হিসাব লইতে আমরা বাধ্য। আপনারা ইতিমধ্যেই এ পার্থক্যের কিঞ্চিৎ পরিচয় পাইয়াছেন। ইংলণ্ডে সমাজের বিভিন্ন তত্ত্ব ও অঙ্গ একসঙ্গে পাশাপাশি বিকশিত হইয়াছিল; অন্ততঃ ইউরোপের অন্যান্য দেশ অপেক্ষা ইংলণ্ডেই এই বিশেষত্ব লক্ষ্য করা যায়। যখন আমি প্রাচীন জগৎ ও এশিয়ার সভ্যতার তুলনায় ইউরোপীয় সভ্যতার বিশেষত্ব নির্দ্দেশ করিতে চেষ্টা করিয়াছিলাম, তখন আমি দেখাইয়াছি যে,

ইউরোপীয় সভ্যতা বৈচিত্র্যপূর্ণ, সম্পদ্‌বহুল ও জটিল, এ সভ্যতা কখনও কোন বিশেষ তত্ত্বের একাধিপত্য স্বীকার করে নাই; ইহার মধ্যে সমাজের বিভিন্ন অঙ্গ ও উপাদান রূপান্তরিত হইয়াছে, পরস্পরের সহিত্ সম্মিলিত হইয়াছে, পরস্পরের সহিত বিরোধ করিয়াছে, এবং অনবরত পরস্পরের সহিত সামঞ্জস্য করিয়া লইয়া একত্র অবস্থান করিতে বাধ্য হইয়াছে। ইউরোপীয় সভ্যতার এই সাধারণ লক্ষণ বিশেষ করিয়া ইংরেজী সভ্যতার মধ্যে দেখা দিয়াছে। ইংলণ্ডেই এই বিশেষত্ব সুস্পষ্ট ও অবিচ্ছিন্ন ধারায় বিকশিত হইয়াছে। এখানে সাধারণ সমাজ ও ধর্ম্মসমাজ, অভিজাততন্ত্র, গণতন্ত্র ও রাজতন্ত্র, স্থানীয় প্রতিষ্ঠান ও কেন্দ্রবর্ত্তী প্রতিষ্ঠান, আধ্যাত্মিক ও রাষ্ট্রনৈতিক বিকাশ, সমস্তই এলোমেলোভাবে একত্র সমানবেগে না হউক, অন্ততঃ কাছাকাছি থাকিয়া বৃদ্ধি ও উন্নতিলাভ করিয়াছে। দৃষ্টান্তস্বরূপ দেখুন, টিউডরদিগের আমলে নিরবচ্ছিন্ন রাজতন্ত্রের উন্নতি ও শক্তিবৃদ্ধির সঙ্গে সঙ্গে গণতন্ত্রনীতি ও জনশক্তির উদ্ভব ও শক্তিসঞ্চয় ঘটিতে থাকিল। সপ্তদশ শতাব্দীর মহাবিপ্লব ভাঙ্গিয়া পড়িল; সে বিপ্লব এককালে ধর্ম্মবিপ্লব ও রাষ্ট্রবিপ্লব। এ সময়ে ভূস্বামিতন্ত্রী অভিজাতবর্গ শক্তিহীন হইয়া পড়িলেন সত্য; কিন্তু এ বিপ্লবের মধ্যে গৌরবময় স্থান অধিকার করিবার মত অবস্থা তাঁহাদের বরাবর ছিল। ইংরেজী ইতিহাসের সমগ্র ধারার মধ্যেও এই এক ব্যাপার লক্ষ্য করা যায়; কোন প্রাচীন উপাদান এখানে একেবারে বিনষ্ট হয় নাই; কোন নূতন উপাদান এখানে সম্পূর্ণরূপে বিজয়ী হইতে পারে নাই; কোন বিশেষ তত্ত্ব এখানে একাধিপত্য লাভ করিতে পারে নাই। এখানে সর্ব্বদাই বিভিন্ন শক্তির এককালীন বিকাশ হইয়াছে এবং তাহাদের পরস্পর বিরোধী অধিকার ও স্বার্থের মধ্যে সামঞ্জস্য সাধিত হইয়াছে।

মহাদেশখণ্ডে সভ্যতার উন্নতিধারা এত জটিলও নহে, এমন সর্ব্বাঙ্গ-সম্পূর্ণও নহে। ধর্ম্ম-সমাজ, সাধারণ-সমাজ, রাজতন্ত্র, অভিজাততন্ত্র, গণতন্ত্র,—সমাজের এই সমস্ত বিচিত্র অঙ্গ এককালে বিকশিত হয় নাই, একে একে বিকশিত হইয়াছে। প্রত্যেক তত্ত্ব, প্রত্যেক পদ্ধতিরই যেন এক একটা পালা আসিয়াছে। কোন শতাব্দী বা একান্তভাবে না হউক, মুখ্যতঃ ভূস্বামিতন্ত্রের যুগ; কোন শতাব্দী বা রাজতন্ত্রের যুগ; আবার কোন শতাব্দী বা গণতন্ত্রের যুগ।

ইংরেজী মধ্যযুগের সহিত ফরাসী মধ্যযুগের তুলনা করুন; একাদশ, দ্বাদশ ও ত্রয়োদশ শতাব্দীতে ফ্রান্সের কি অবস্থা ছিল দেখুন, আবার ইংলণ্ডের কি অবস্থা ছিল দেখুন। আপনারা দেখিবেন, এ সময়ে ফ্রান্সে ভূস্বামিতন্ত্রের একরূপ একাধিপত্য, রাজতন্ত্র ও গণতন্ত্রের প্রায় কোন বাস্তবসত্তা ছিল না। কিন্তু ইংলণ্ডের দিকে দৃক্‌পাত করুন; সেখানে অবশ্য ভূস্বামিতন্ত্রেরই মুখ্যপ্রভাব; তথাপি রাজতন্ত্র ও গণতন্ত্র তখন শক্তিশালী ও প্রবল ছিল।

ফ্রান্সে যেমন চতুর্দ্দশ লুইর আমলে, ইংলণ্ডে সেইরূপ এলিজাবেথের আমলে রাজতন্ত্র বিজয়লাভ করিল; কিন্তু এলিজাবেথকে কত দিকে সতর্ক হইতে হইয়াছিল; এক দিকে অভিজাতবর্গের তাড়নায়, অন্য দিকে জনসাধারণের তুষ্টিকল্পে রাজক্ষমতা কত দিক্ হইতে নিয়ন্ত্রিত করিতে হইয়াছিল। ইংলণ্ডেও প্রত্যেক তত্ত্ব ও প্রত্যেক পদ্ধতির এক একটা বিশেষ সমৃদ্ধি-যুগ আসিয়াছে; কিন্তু মহাদেশখণ্ডে যেরূপ সম্পূর্ণ ও একান্তভাবে ইহা ঘটিয়াছে, ইংলণ্ডে সেরূপ ঘটে নাই। এখানে বিজেতৃ-শক্তিকে প্রতিদ্বন্দ্বিবর্গের অস্তিত্ব স্বীকার করিয়া লইয়া প্রত্যেককে যথাযোগ্য অধিকার দিতে হইয়াছে।

এই বিভিন্নতার দরুন উভয় দেশের ইতিহাসে তৎসম্পর্কিত

কতকগুলি সুবিধা ও অসুবিধা দেখা দিয়াছে। এ বিষয়ে কোন সন্দেহ নাই যে, সমাজের বিভিন্ন অঙ্গের এককালীন বিকাশহেতু ইংলণ্ড অন্যান্য দেশ অপেক্ষা শীঘ্র শীঘ্র একটা স্বাধীন সুনিয়ন্ত্রিত শাসনপদ্ধতি প্রতিষ্ঠা করিতে পারিয়াছে এবং সামাজিক জীবনের চরম লক্ষ্যে উপনীত হইতে পারিয়াছে। শাসনতন্ত্রের যথার্থ ধর্ম্মই এই যে, সে সকল প্রকার স্বার্থ ও শক্তির যথাযোগ্য মর্য্যাদা রক্ষা করিবে, সকলের মধ্যে সমন্বয় স্থাপন করিবে, সকলকে পরস্পর সাহচর্য্যে অবস্থান ও উন্নতি করিতে প্রণোদিত করিবে। নানা কারণের একত্র সমবায়ে ইংরেজী সমাজের বিভিন্ন অঙ্গের মধ্যে এইরূপ সম্বন্ধ পূর্ব্ব হইতেই দাঁড়াইয়াছিল; সুতরাং সেখানে একটা সর্ব্বজনগ্রাহ্য সুনিয়ন্ত্রিত শাসনতন্ত্র গঠন করা তত দুরূহ ব্যাপার হয় নাই। আবার স্বাধীনতারও সারতত্ত্ব এই যে, সমস্ত বিভিন্ন স্বার্থ, অধিকার, শক্তি ও সামাজিক উপাদান এককালে প্রকাশমান ও সক্রিয় হইবে। সুতরাং অন্যান্য দেশ অপেক্ষা ইংলণ্ড এই স্বাধীনতা লাভের জন্য প্রস্তুত ছিল। এই সমস্ত কারণেই জাতীয় সুবুদ্ধি ও রাষ্ট্রীয় ব্যাপার ধারণা করিবার ক্ষমতা ইংলণ্ডে অন্যান্য দেশ অপেক্ষা শীঘ্র শীঘ্র বিকশিত হইল। কেমন করিয়া সমস্ত তথ্যের গুরুত্ব বিচার করিতে হয়, এবং এই গুরুত্ব অনুসারে কিরূপে প্রত্যেক তথ্যের যথাযোগ্য মর্য্যাদা দিতে হয়, এই জ্ঞানেরই নাম রাষ্ট্রীয় সুবুদ্ধি; ইংলণ্ডের সামাজিক অবস্থার প্রয়োজনে ও সভ্যতার গতির স্বাভাবিক ফলস্বরূপ ইংলণ্ড এ জ্ঞান পূর্ব্ব হইতেই আয়ত্ত করিয়াছিল।

অন্য দিকে ইউরোপের অন্যান্য দেশে প্রত্যেক তত্ত্ব, প্রত্যেক পদ্ধতি, স্ব স্ব যুগে একাধিপত্য লাভ করিয়া বৃহত্তর আকারে ও অধিকতর জাঁকজমকসহকারে বিকাশলাভ করিয়াছে। কি রাজতন্ত্র, কি ভূস্বামি-তন্ত্র, মহাদেশখণ্ডের রঙ্গমঞ্চে ইহারা অধিকতর সাহস, দর্প ও স্বাধীনতার

সহিত পদার্পণ করিয়াছে। এখানে যে সমস্ত রাষ্ট্রনৈতিক পরীক্ষা সম্পন্ন হইয়াছে, ব্যাপ্তি ও সম্পূর্ণতা হিসাবে তাহারা শ্রেষ্ঠতর ; ইহার ফলে এখানে রাষ্ট্রনৈতিক বিষয়বুদ্ধির নহে, কিন্তু রাষ্ট্রনৈতিক তত্ত্ব ও মতবাদের উচ্চতর বিকাশ হইয়াছে। প্রত্যেক পদ্ধতি এক একটি বিশেষ যুগে একরূপ একান্তভাবে লোকচক্ষুর সম্মুখে দীর্ঘকাল ধরিয়া বিরাজ করিয়াছে ; সুতরাং লোকে প্রত্যেককে সমগ্রভাবে ধারণা করিবার অবসর পাইয়াছে ; প্রত্যেক পদ্ধতির মূলতত্ত্বের সন্ধান লইয়া তাহার চরম পরিণতি পর্য্যন্ত অনুধাবন করিতে সমর্থ হইয়াছে—এককথায় প্রত্যেক পদ্ধতির সম্পূর্ণ তত্ত্ব উদ্ঘাটন করিতে পারিয়াছে। ইংরেজ-চরিত্র মনোযোগের সহিত লক্ষ্য করিলে দুইটি লক্ষণ দৃষ্টি আকর্ষণ করে—একদিকে বিষয়বুদ্ধি ও কার্য্যকরী ক্ষমতা ; অন্য দিকে ব্যাপক তত্ত্ববুদ্ধির একান্ত অভাব। সর্ব্বক্ষেত্রে, বিশেষতঃ রাষ্ট্রনীতি-বিজ্ঞানে, বিশুদ্ধ তত্ত্বালোচনা, দার্শনিক বৈজ্ঞানিক বিচার ইংলণ্ড অপেক্ষা মহাদেশখণ্ডেই অধিকতর বিকাশ লাভ করিয়াছে। অন্ততঃ এ সকল দেশের চিন্তা-প্রণালীতে অধিকতর বল ও সাহসের পরিচয় পাওয়া যায়। ইহাতে সন্দেহমাত্র নাই যে, উভয় দেশে সভ্যতার বিকাশে যে পার্থক্য দেখা গিয়াছে, তাহারই ফলে এইরূপ ঘটিয়াছে।

যাহাই হউক, সুবিধা অসুবিধা সম্বন্ধে আমরা যাহাই ভাবি না কেন, এটা একটা অবিসম্বাদিত বাস্তব তথ্য, এই তথ্য লইয়াই মহাদেশখণ্ডের সহিত ইংলণ্ডের গভীরতম প্রভেদ। কিন্তু বিভিন্ন তত্ত্ব ও বিভিন্ন সামাজিক উপাদান ইংলণ্ডে এককালীন বিকাশলাভ করিয়াছে এবং মহাদেশখণ্ডে একে একে বিকশিত হইয়াছে বলিয়া এ সিদ্ধান্ত করা চলে না যে, মূলে উভয় পক্ষের গন্তব্য পথ ও চরম লক্ষ্য এক ছিল না। সমগ্র ভাবে বিচার করিলে দেখা যায়, ইংলণ্ড ও মহাদেশখণ্ড সভ্যতার একই স্তরপরম্পরা

অতিক্রম করিয়াছে ; উভয়ত্র ঘটনাবলী একই ধারা অনুসরণ করিয়াছে, এবং একই কারণসমষ্টির ফলে একই পরিণাম ঘটিয়াছে। ষোড়শ শতাব্দী পর্য্যন্ত সভ্যতার যে চিত্র আপনাদের সমক্ষে উপস্থিত করিয়াছি, তাহা হইতে এ কথার যাথার্থ্য অপনারা উপলব্ধি করিতে পারিয়াছেন ; এখন সপ্তদশ ও অষ্টাদশ শতাব্দীর আলোচনা করিতে গিয়াও এই সত্যের পরিচয় পাইবেন। স্বাধীন চিন্তার বিকাশ ও নিরবচ্ছিন্ন রাজতন্ত্রের বিকাশ, এ দুই ব্যাপার ইংলণ্ডে এককালে ঘটিয়াছিল, কিন্তু মহাদেশখণ্ডে এ দুই ব্যাপারের মধ্যে একটা সুদীর্ঘ কাল ব্যবধান ছিল। কিন্তু তথাপি কালক্রমে দুই ব্যাপারই সম্পন্ন হইল ; এবং এই দুই বিরুদ্ধ শক্তি যথাক্রমে গৌরবের সহিত আধিপত্য করিয়া, অবশেষে ইংলণ্ডের ন্যায় এখানেও মল্লযুদ্ধে প্রবৃত্ত হইল। সুতরাং সমগ্রভাবে বিচার করিলে দেখা যায়, ইউরোপীয় সমাজসমূহ সাধারণ ভাবে একই পথ অতিক্রম করিয়া আসিয়াছে ; এবং পরস্পরের মধ্যে যদিও অনেক বাস্তবিক প্রভেদ ছিল, তথাপি সাদৃশ্যই ছিল গভীরতর। আধুনিক কালের একটা সংক্ষিপ্ত বিবরণ দিলেই এ বিষয়ে আপনাদের কোন সন্দেহ থাকিবে না।

সপ্তদশ ও অষ্টাদশ শতাব্দীতে ইউরোপের ইতিহাস আলোচনা করিলে সহজেই লক্ষ্য করা যায় যে, ফ্রান্স ইউরোপীয় সভ্যতার অগ্রণীরূপে চলিয়াছে। এই গ্রন্থের সূচনাতেই আমি এ কথার উল্লেখ করিয়াছি এবং ইহার কারণ নির্দ্দেশ করিতে চেষ্টা করিয়াছি। এখন এই ব্যাপার সুস্পষ্টতর প্রতীয়মান হইবে।

নিরবচ্ছিন্ন রাজতন্ত্রনীতি ফ্রান্সে চতুর্দ্দশ লুইর আমলে বিকশিত হইবার পূর্ব্বে স্পেনে পঞ্চম চার্ল্‌স্ ও দ্বিতীয় ফিলিপের আমলে প্রাধান্য লাভ করিয়াছিল। সেইরূপ স্বাধীন চিন্তানীতি অষ্টাদশ শতাব্দীতে ফ্রান্সে বিকশিত হইবার পূর্ব্বে সপ্তদশ শতাব্দীতে ইংলণ্ডে

আধিপত্য লাভ করিয়াছিল। কিন্তু এ দুই তত্ত্ব স্পেন বা ইংলণ্ড হইতে বাহির হইয়া জগৎজয় করিতে আসে নাই। উহারা যে যে দেশে উদ্ভূত, সেই সেই দেশেই একপ্রকার আবদ্ধ হইয়াছিল। তাহারা যাহাতে জগতে বিস্তার ও আধিপত্য লাভ করিতে পারে, তজ্জন্য আবশ্যক ছিল যে, তাহারা একবার ফ্রান্সের মধ্য দিয়া যাইবে ; বিশুদ্ধ রাজতন্ত্রই হউক বা স্বাধীন চিন্তাই হউক, ইউরোপীয় সংজ্ঞা লাভ করিতে হইলে অগ্রে তাহাদিগকে ফরাসী হইতে হইবে। ফরাসী সভ্যতার এই সংক্রমণকারী প্রতিভা, ফ্রান্সের এই সম্মেলনকুশলতা সর্ব্ব যুগেই দেখা দিয়াছে। কিন্তু আমাদের আলোচ্য যুগে ইহা যেরূপে আত্মপ্রকাশ করিয়াছে, সেরূপ আর কোন যুগে নহে। অষ্টাদশ শতাব্দীতে ফরাসী সাহিত্য ও দর্শনের প্রভাব আলোচনা করিলে আপনারা দেখিতে পাইবেন, স্বাধীন ইংলণ্ড অপেক্ষা স্বাধীনতা বিষয়ে দার্শনিক ফ্রান্সেরই ইউরোপে অধিক প্রতিপত্তি হইয়াছিল। আরও দেখিবেন যে, অন্য যে কোন দেশের সভ্যতা অপেক্ষা ফরাসীসভ্যতা অধিকতর সংক্রামক ও সক্রিয় ছিল। এ যুগে ফ্রান্সের সভ্যতা ও অন্যান্য দেশের সভ্যতার মধ্যে অবশ্য অনেক প্রভেদ ছিল। কিন্তু প্রত্যেক দেশের সমগ্র ইতিহাস আলোচনা আপাততঃ আমার উদ্দেশ্য নহে। ফরাসীসভ্যতাকেই ইউরোপীয় সভ্যতার ক্ষুদ্র প্রতিকৃতি-স্বরূপ ধরিয়া লইয়া, সেই সভ্যতার ইতিহাসের দিকে আপনাদিগের দৃষ্টি আকর্ষণ করিতে চাই।

সপ্তদশ ও অষ্টাদশ শতাব্দীতে ইউরোপখণ্ডে ফ্রান্সের প্রভাব বিভিন্নরূপে দেখা দেয়। সপ্তদশ শতাব্দীতে ফরাসী শাসনতন্ত্রই ইউ-রোপের উপর প্রভাব বিস্তার করিয়াছিল এবং ইউরোপীয় সভ্যতার অগ্রণীস্বরূপ অগ্রসর হইয়াছিল। অষ্টাদশ শতাব্দীতে শাসনতন্ত্র নহে, ফরাসী জাতির প্রভাবই প্রাধান্য লাভ করে। প্রথমে চতুর্দ্দশ লুই ও

তাঁহার রাজসভা, এবং পরে ফরাসীজাতি ও ফরাসী লোকমত মানবচিত্তে প্রভাব বিস্তার করিয়াছে ও জগতের দৃষ্টি আকর্ষণ করিয়াছে। সপ্তদশ শতাব্দীতে অন্যান্য দেশের জনবর্গ স্বাধীনভাবে ফরাসী জাতি অপেক্ষা অধিকতর দৃষ্টি আকর্ষণ করিতে সমর্থ হইয়াছে ও বৃহৎ ঘটনাবলীর ইতিহাসে স্থান অধিকার করিয়াছে। ত্রিংশবর্ষব্যাপী যুদ্ধে জার্ম্মানজাতি এবং ইংরেজী বিপ্লবে ইংরাজ জাতি নিজ নিজ ভাগ্য গঠনে যে পরিমাণ সহায়তা করিয়াছিল, ফরাসী জাতি সে সময়ে ফ্রান্সের ভাগ্যগঠনে সে পরিমাণ উদ্যম দেখাইতে পারে নাই। সেইরূপ আবার অষ্টাদশ শতাব্দীতে ইউরোপে এমন অনেক শাসনতন্ত্র ছিল, যাহারা পরাক্রমে, মানসম্ভ্রমে ও ভীষণতায় তদানীন্তন ফরাসী শাসনতন্ত্র অপেক্ষা শ্রেষ্ঠ ছিল। ইউরোপে দ্বিতীয় ফ্রেডারিক, দ্বিতীয় ক্যাথারিন ও মারিয়া টেরেসার প্রভাবপ্রতিপত্তি পঞ্চদশ লুই অপেক্ষা নিশ্চয়ই অধিক ছিল। তথাপি এই উভয় যুগেই ফ্রান্সই ইউরোপীয় সভ্যতার অগ্রণীস্বরূপ ছিল। প্রথমে শাসনতন্ত্রের গুণে, শাসকবৃন্দের রাষ্ট্রনৈতিক প্রয়াসের ফলে, এবং পরে জাতির গুণে, জাতীয় চিত্তের বিশেষ বিকাশের ফলে,—ফ্রান্স এই নেতৃত্ব লাভ করিতে সমর্থ হইয়াছিল। এ সময়ে ফরাসী ও ইউরোপীয় সভ্যতার ধারা কোন্ কোন্ মুখ্য প্রভাব দ্বারা নিয়ন্ত্রিত হইয়াছে, তাহা সম্পূর্ণরূপে বুঝিতে হইলে সপ্তদশ শতাব্দীর জন্য ফরাসী শাসনতন্ত্রের, এবং অষ্টাদশ শতাব্দীর জন্য ফরাসী সমাজের ইতিহাস আলোচনা করা আবশ্যক।

যখন আমরা চতুর্দ্দশ লুইর শাসন আলোচনায় নিযুক্ত হই, এবং ইউরোপে তাঁহার পরাক্রম ও প্রভাবের কারণ বুঝিতে চেষ্টা করি, তখন তাঁহার যশঃ, তাঁহার বিজয়কীর্ত্তি, তাঁহার বৈভব গরিমা ও তাঁহার কালের সাহিত্য-গৌরব—এ সমস্ত ভিন্ন অন্য কিছুই চিন্তাপথে উদিত হয় না। বাহ্য কারণাবলীর মধ্যেই আমাদের দৃষ্টি আবদ্ধ থাকে এবং তদ্দ্বারাই

আমরা তদানীন্তন ফরাসী শাসনতন্ত্রের ইউরোপীয় প্রাধান্য বুঝিতে চাই। কিন্তু আমি বিবেচনা করি, এ প্রাধান্যের গভীরতর ও দৃঢ়তর ভিত্তি ছিল। আমরা কিছুতেই বিশ্বাস করিব না যে, চতুর্দ্দশ লুই ও তাঁহার শাসনতন্ত্র কেবলমাত্র বিজয়কীর্ত্তি, আনন্দ উৎসব ও সাহিত্য-প্রতিভার সহায়তায় প্রাধান্যলাভ করিয়াছিলেন।

নেপোলিয়ান যখন কন্‌সাল্‌রূপে ফ্রান্সের শাসনভার গ্রহণ করিয়াছিলেন, তখন দেশের কি অবস্থা ছিল এবং কন্‌সাল্‌-শাসনের ফলে দেশের অবস্থা কিরূপ পরিবর্ত্তিত হইয়াছিল, তাহা অনেকেই অবগত আছেন। বাহিরে বিদেশীকর্ত্তৃক দেশ আক্রমণের ভয়, এবং ফরাসী সেনার পদে পদে পরাজয়; দেশের ভিতরে শাসনশক্তি ও জনশক্তি, উভয়েরই সম্পূর্ণ বিলোপ; রাজস্বও ছিল না, শান্তিশৃঙ্খলাও ছিল না; এক কথায় সমাজ তখন ধূলিলুণ্ঠিত, হীনতাগ্রস্ত ও অব্যবস্থ হইয়া পড়িয়াছে। কন্‌সাল্‌-শাসনের সূচনাকালে ফ্রান্সের এই অবস্থা ছিল। কিন্তু এই নূতন শাসনতন্ত্রের বিরাট্ উদ্যমের ফলে অল্পকালমধ্যেই দেশের স্বাধীনতারক্ষার সুব্যবস্থা হইল, জাতীয় সম্ভ্রম পুনরুজ্জীবিত হইল, শাসনপ্রণালী পুনঃসংস্কৃত হইল, বিধিবিধান পুনর্গঠিত হইল—এক কথায় শাসনতন্ত্রের হস্তে সমাজ পুনর্জ্জন্ম লাভ করিল।

চতুর্দ্দশ লুইর শাসনেও প্রথমে কতকটা এতদনুরূপ ফল ফলিয়াছিল; উভয় শাসনের মধ্যে কালভেদ, প্রণালীভেদ ও রীতিভেদ অনুসারে বিস্তর পার্থক্য ছিল সত্য, কিন্তু উভয়ের কার্য্য অনেকটা একরূপ।

কার্ডিনাল রিশেলিয়র শাসনের পরে এবং চতুর্দ্দশ লুইর নাবালক অবস্থায় ফ্রান্স কি অবস্থায় নিপতিত হইয়াছিল, স্মরণ করুন। স্পেনীয় সৈন্য তখন সর্ব্বদাই সীমান্তপ্রদেশে এবং কখনও বা ফ্রান্সের অভ্যন্তরে আক্রমণ করিতেছে; সদাসর্ব্বদাই তখন আক্রমণের আশঙ্কা;

অন্তবিরোধ চরমসীমায় উঠিয়াছে, অন্তর্বিগ্রহের সূচনা হইয়াছে, এবং দেশের শাসনতন্ত্র স্বদেশে বিদেশে সর্ব্বত্র হীনবল ও প্রতিপত্তিহীন হইয়া পড়িয়াছে। কন্‌সাল্‌-শাসন প্রবর্ত্তনের অব্যবহিত পূর্ব্বে দেশের যেরূপ অবস্থা হইয়াছিল, এ সময়েও প্রায় তদনুরূপ অবস্থা। চতুর্দ্দশ লুইর শাসনে ফ্রান্স এই দুরবস্থা হইতে মুক্তিলাভ করিল। নেপোলিয়ন মারেঙ্গোযুদ্ধে জয়লাভ করিয়া যেরূপে দেশকে নিরাপদ্ করিলেন এবং জতীয় গৌরব পুনরুদ্ধার করিলেন, চতুর্দ্দশ লুইও তাঁহার প্রথম যুদ্ধগুলিতে জয়লাভ করিয়া সেইরূপ ফলই প্রাপ্ত হইলেন। আমি এখন যুদ্ধবিগ্রহ, বাহ্য সম্বন্ধ, শাসনকার্য্য ও বিধিপ্রণয়ন, এই সমস্ত মুখ্য বিষয় ধরিয়া এ শাসনের বিচার করিব; এবং আমার মনে হয়, আপনারা দেখিতে পাইবেন যে, এই তুলনার একটা যথার্থ ভিত্তি আছে।

প্রথমে চতুর্দ্দশ লুইর যুদ্ধবিগ্রহের কথা বলা যাউক। ইউরোপে সর্ব্বপ্রথম যে সমস্ত যুদ্ধবিগ্রহ ঘটে, তাহার মূলে ছিল যাযাবর জাতি-সমূহের দেশান্তর গ্রহণ। প্রয়োজন বা খেয়াল বা অন্য কোন কারণের বশবর্ত্তী হইয়া একটা সমগ্র দেশের অধিবাসী কখনও বা বৃহৎ, কখনও বা ক্ষুদ্র ক্ষুদ্র দল বাঁধিয়া তখন দেশ হইতে দেশান্তর যাত্রা করিয়াছে। ত্রয়োদশ শতাব্দীর শেষভাগে ক্রুসেডযুদ্ধের অবসান পর্য্যন্ত ইউরোপীয় যুদ্ধবিগ্রহের ইহাই ছিল সাধারণ প্রকৃতি।

ঐ সময় হইতে আর এক প্রকার যুদ্ধবিগ্রহের সূচনা হইল। এ যুদ্ধ দূরবিদেশে পরিচালিত হইত; শাসনতন্ত্রই এ সকল যুদ্ধের প্রবর্ত্তক ও পরিচালক; জনসাধারণের ইহাতে কোন হাত ছিল না; দেশাধিপগণ স্ব স্ব সৈন্যসামন্ত লইয়া দূরদেশে নব নব রাজ্যের সন্ধানে বা বীরত্ব দেখাইবার জন্য বহির্গত হইতেন। তাঁহারা স্ব স্ব রাজ্য পরিত্যাগ করিয়া কেহ বা জার্ম্মানী, কেহ বা ইটালী, কেহ বা আফ্রিকার মধ্যে ঝাঁপাইয়া পড়িতেন,

এবং অধিকাংশ স্থলে ব্যক্তিগত খেয়াল মিটান ছাড়া তাঁহাদের আর কোন উদ্দেশ্য থাকিত না। পঞ্চদশ শতাব্দীর এবং ষোড়শ শতাব্দীরও কতক অংশের প্রায় সমস্ত যুদ্ধই এইরূপ। অষ্টম চার্ল্‌স্ গিয়া নেপল্‌স্ রাজ্য অধিকার করিবেন, ইহাতে ফ্রান্সের কি স্বার্থ থাকিতে পারে? স্পষ্টই দেখা যায়, এ যুদ্ধ কোন রাষ্ট্রনৈতিক প্রয়োজনের তাড়নায় ঘটে নাই। রাজার মনে হইল, নেপল্‌স্ রাজ্যে তাঁহার একটা ব্যক্তিগত অধিকার আছে; এবং এই ব্যক্তিগত উদ্দেশ্য লইয়া, ব্যক্তিগত কামনা চরিতার্থ করিবার জন্য তিনি এমন একটি দূরদেশ জয় করিতে প্রবৃত্ত হইলেন, যাহা তাঁহার স্বরাষ্ট্রের সহিত সংযুক্ত হইবার পক্ষে একেবারেই উপযোগী ছিল না। বরং এ যুদ্ধে লিপ্ত হইয়া তিনি বাহিরে প্রতিপত্তি হারাইলেন ও অন্তরে শান্তি হারাইলেন। পঞ্চম চার্লসের আফ্রিকা-অভিযানও এই ধরণের যুদ্ধ। দ্বাদশ চার্লসের রুশ-অভিযানই এই শ্রেণীর শেষ যুদ্ধ। চতুর্দ্দশ লুইর যুদ্ধ কিন্তু এ ধরণের নহে; তাঁহার যুদ্ধবিগ্রহ একটা সুব্যবস্থিত কেন্দ্রস্থ শাসনশক্তিদ্বারা প্রবর্ত্তিত এবং চতুষ্পার্শ্বস্থ ভূখণ্ড জয়পূর্ব্বক রাজ্যের সীমাবিস্তার বা রাষ্ট্রের দৃঢ়ীকরণ উদ্দেশ্যে পরিচালিত; এককথায় এগুলি রাষ্ট্রনৈতিক বিগ্রহ।

এ সকল বিগ্রহ ন্যায়সম্মতও হইতে পারে, অন্যায়ও হইতে পারে; ইহাদের দরুন ফ্রান্সকে হয় ত বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হইতে হইয়াছে; এ সকল যুদ্ধে যে দুর্নীতি ও আতিশর্য্যের পরিচয় পাওয়া যায়, তাহার বিরুদ্ধে সহস্র যুক্তি অবতারণা করা যাইতে পারে; কিন্তু তথাপি পূর্ব্ববর্ত্তী যুদ্ধবিগ্রহ অপেক্ষা এ সকল যুদ্ধের মধ্যে একটা যৌক্তিকতা ছিল। এখন আর কেবল খেয়াল মিটাইবার জন্য বা বীরত্ব প্রদর্শনের জন্য কেহ যুদ্ধ করে না; এখন সমস্ত যুদ্ধের মূলে একটা বাস্তবিক প্রয়োজন বা উদ্দেশ্যের প্রেরণা দেখিতে পাওয়া যায়। হয় ত রাষ্ট্রসীমার

আর কিঞ্চিৎ বিস্তার করিলে একটা স্বাভাবিব সীমান্তরেখা পাওয়া যায়, সেটুকু বিস্তার করিয়া লইতে হইবে; হয় ত বা রাষ্ট্রসীমার বাহিরে সমভাষাভাষী একটা জনসমাজ আছে, সেটিকে শাসনভুক্ত করিয়া লইতে হইবে অথবা হয় ত প্রতিবেশীর আক্রমণ হইতে আত্মরক্ষার উপযোগী বিশেষ কোন একটি স্থান দখল করিতে হইবে, এইরূপ একটা বাস্তব উদ্দেশ্য লইয়া এখন যুদ্ধ হয়। অবশ্য এ সব যুদ্ধে ব্যক্তিগত দুরাকাঙ্ক্ষার প্রেরণা যথেষ্ট পরিমাণে বর্ত্তমান ছিল; কিন্তু চতুর্দ্দশ লুইর যুদ্ধগুলি, বিশেষতঃ প্রথম যুদ্ধগুলি একের পর এক পরীক্ষা করিয়া দেখুন; দেখিবেন, সবগুলিরই মূলে রাষ্ট্রনৈতিক উদ্দেশ্যের প্রেরণা; সমস্ত যুদ্ধের মূল কথা ফ্রান্সের স্বার্থসিদ্ধি করিতে হইবে, ফ্রান্সের শক্তিবৃদ্ধি করিতে হইবে, ফ্রান্সকে নিরাপদ্ করিতে হইবে।

এ সব যুদ্ধের পরিণামফল লক্ষ্য করিলেই এ কথার প্রমাণ পাইবেন। চতুর্দ্দশ লুইর যুদ্ধবিগ্রহের ফলে ফ্রান্স যে আকার ধারণ করিয়াছিল, এখন পর্য্যন্ত তাহাই আছে। ফ্রঁাষ্ কোঁতে, ফ্লাণ্ডার্স ও আল্সাস্ এখনও পর্য্যন্ত ফ্রান্সের অন্তর্ভুক্ত রহিয়াছে। চতুর্দ্দশ লুই যে যে ভূখণ্ড জয় করিয়াছেন, সর্ব্বত্র তাঁহার সুবুদ্ধিরই পরিচয় দিয়াছেন। পূর্ব্ববর্ত্তী রাজগণের যুদ্ধোদ্যমে যে অর্থহীন খামখেয়ালীর পরিচয় পাওয়া যাইত, চতুর্দ্দশ লুইর যুদ্ধোদ্যমে তাহার লেশমাত্র নাই। তাঁহার সমস্ত চেষ্টার পশ্চাতে সব সময়ে একটা কৌশলী নীতির সন্ধান পাওয়া যায়।

চতুর্দ্দশ লুইর যুদ্ধবিগ্রহ ছাড়িয়া যদি তাঁহার পররাষ্ট্রনীতির আলোচনা করি, তাহা হইলে সেখানেও দেখিব, একরূপ পরিণাম। আমি পঞ্চদশ শতাব্দীর শেষে পররাষ্ট্রনীতির জন্মকাল নির্দ্দেশ করিয়াছি। আমি দেখাইতে চেষ্টা করিয়াছি, কেমন করিয়া তখন রাষ্ট্রসমূহের পরস্পর সম্বন্ধ নিয়ন্ত্রিত ও স্থায়ী আকার ধারণ করিল এবং পররাষ্ট্রনীতি রাষ্ট্রীয়

ব্যাপারে একটা প্রধান স্থান অধিকার করিয়া বসিল। তথাপি বাস্তবিক-পক্ষে সপ্তদশ শতাব্দীর পূর্ব্বে ইহার কোন পদ্ধতি দাঁড়ায় নাই; তখনও পর্য্যন্ত কোন দীর্ঘকালস্থায়ী মৈত্রীবন্ধন ঘটে নাই অথবা কোন একটা নির্দ্দিষ্ট লক্ষ্য ধরিয়া সুনির্দ্দিষ্ট নীতি অনুসারে স্থায়ী সম্মিলন ঘটে নাই। ধর্ম্মবিপ্লবের সময় রাষ্ট্রসমূহের বহিঃসম্পর্ক প্রায় সম্পূর্ণরূপে ধর্ম্মের খাতিরে নিয়ন্ত্রিত হইত; ইউরোপ তখন প্রোটেষ্টাণ্ট ও ক্যাথলিক দলে বিভক্ত। সপ্তদশ শতাব্দীতেই ওয়েষ্টফালিয়ার সন্ধির পর এবং চতুর্দ্দশ লুইর শাসনপ্রভাবে ইউরোপীয় পররাষ্ট্রনীতি রূপান্তর গ্রহণ করিল। তখন হইতে ইহা ধর্ম্মনীতির একান্ত প্রভাব হইতে মুক্তি পাইল। এখন অন্যান্য কারণে মৈত্রীবন্ধন ও দলবন্ধন ঘটিতে লাগিল। সঙ্গে সঙ্গে ইহা নিয়মপদ্ধতি সহকারে চিরস্থায়ী নীতি অনুসারে নির্দ্দিষ্ট লক্ষ্যের দিকে পরিচালিত হইতে লাগিল। ইউরোপীয় রাষ্ট্রনীতিতে যে শক্তি-সাম্য-তত্ত্ব প্রতিষ্ঠা লাভ করিয়াছে, এই যুগেই তাহার উদ্ভব। ইউরোপীয় রাষ্ট্রসমূহের মধ্যে কাহাকেও অতিরিক্ত মাত্রায় শক্তিমান্ হইতে দেওয়া চলিবে না, এই নীতি এবং ইহার আনুষঙ্গিক বিচার-যুক্তি চতুর্দ্দশ লুইর শাসনেই ইউরোপীয় রাষ্ট্রনীতিক্ষেত্র অধিকার করিয়া বসিল। এ বিষয়ে তখন সাধারণ ধারণা কিরূপ ছিল, চতুর্দ্দশ লুইর রাজনীতির মুখ্য তত্ত্ব কি ছিল, এ সম্বন্ধে অনুসন্ধান করিলে আমার বিশ্বাস, নিম্নলিখিতরূপ ফল পাওয়া যাইবে:—

একদিকে চতুর্দ্দশ লুইর নিরবচ্ছিন্ন রাজতন্ত্র বিশ্বব্যাপী রাজতন্ত্রে পরিণত হইতে চেষ্টা করিতেছে, অন্য দিকে প্রিন্স্ অব্ অরেঞ্জ তৃতীয় উইলিয়ামের নেতৃত্বে প্রজাগণ অধিকার-স্বাতন্ত্র্য ও ধর্ম্মস্বাতন্ত্র্য লাভের জন্য এবং রাষ্ট্রসমূহ রাষ্ট্রীয় স্বাধীনতার জন্য উন্মুখ—এই উভয় পক্ষে যে মহাসংঘর্ষ বাধিয়াছিল, তাহার কথা পূর্ব্বেই উল্লেখ করিয়াছি। এই দুই

দলের পতাকানিম্নে ইউরোপের সমস্ত শক্তিবৃন্দ পরস্পর বিরুদ্ধে দণ্ডায়মান হইল। এ যুগের ইহাই প্রধান ঘটনা। কিন্তু এ ঘটনার সম্যক্ তাৎপর্য্য ও গুরুত্ব তখন কেহ ধারণা করিতে পারে নাই। এমন কি, যাহারা এ ব্যাপারে লিপ্ত ছিল, তাহাদের মনেও ইহার পরিষ্কার ধারণা হয় নাই। হলাণ্ড ও তাহার সহায়ক রাষ্ট্রসমূহ চতুর্দ্দশ লুইর বিরুদ্ধে যে সংগ্রাম করিয়াছিল, তাহার অবশ্যম্ভাবী পরিণাম হইল—নিরবচ্ছিন্ন রাজতন্ত্রের উচ্ছেদ ও জনসাধারণের স্বাতন্ত্র্যপ্রতিষ্ঠা, কিন্তু তখন এ সংগ্রামের এই ব্যাপক তাৎপর্য্য প্রকাশ্যভাবে বিবৃত হয় নাই। অনেকে বলেন, চতুর্দ্দশ লুইর পররাষ্ট্রনীতির মূলতত্ত্ব ছিল নিরবচ্ছিন্ন রাজতন্ত্রের বিস্তৃতি ও প্রসার বৃদ্ধি। কিন্তু আমি এ কথা বিশ্বাস করি না। তিনি বৃদ্ধবয়সের পূর্ব্বে তাঁহার রাষ্ট্রনীতির মধ্যে এ তত্ত্বটিকে মুখ্য স্থান দেন নাই। স্পেনের বিরুদ্ধে, জার্ম্মান সম্রাটের বিরুদ্ধে, ইংলণ্ডের বিরুদ্ধে তিনি যে যুদ্ধ বিগ্রহ করিয়াছিলেন, সর্ব্বত্র তিনি এক লক্ষ্য অনুসরণ করিয়াছিলেন,—সে লক্ষ্য ফ্রান্সের শক্তিবৃদ্ধি, ফ্রান্সের প্রতিদ্বন্দ্বীদিগের দমন, এক কথায় স্বরাষ্ট্রের বলবৃদ্ধি ও কল্যাণসাধন। তিনি যথেচ্ছতন্ত্র শাসনপদ্ধতির বিস্তৃতি অপেক্ষা ফ্রান্সের শ্রীবৃদ্ধিকল্পেই অধিকতর উদ্যম করিয়াছেন। ইহার অনেক প্রমাণ আছে, তন্মধ্যে এখানে একটি প্রমাণ উল্লেখ করিব। চতুর্দ্দশ লুইর স্মৃতিকাহিনীর মধ্যে ১৬৬৬ খৃষ্টাব্দের বিবরণীতে নিম্নলিখিত মন্তব্যটি পাওয়া যায়। তিনি লিখিতেছেন,—

"অদ্য প্রাতে সিড্নী নামক একটি ইংরেজ ভদ্রলোকের সহিত আমার কথাবার্ত্তা হইয়াছে। তাঁহার মত, ইংলণ্ডে গণতন্ত্রবাদী দলের পুনরুজ্জীবন সম্ভব। সেই উদ্দেশ্যে তিনি আমার নিকট হইতে চারি লক্ষ স্বর্ণমুদ্রা প্রার্থনা করিলেন। আমি বলিলাম, দুই লক্ষের অধিক দিতে

পারিব না। সুইজারলাণ্ড হইতে লড্‌লো নামক আর একজন ইংরেজ ভদ্রলোককে আহ্বান করিবার জন্য তিনি আমাকে অনুরোধ করিলেন, এবং তাঁহার সহিত এই সংকল্প সম্বন্ধে কথা কহিতে বলিলেন।”

লডলোর স্মৃতিকাহিনীতে ঐ সময়ের কাছাকাছি এই কথাগুলি পাওয়া যায়ঃ—“আমি ফরাসী শাসনতন্ত্র কর্ত্তৃক আমার দেশের রাষ্ট্রীয় ব্যাপার সম্পর্কে আলোচনা করিবার জন্য পারিসে নিমন্ত্রিত হই; কিন্তু আমি ফরাসী শাসনতন্ত্রকে বিশ্বাস করি না।”

ফলে লড্‌লো সুইজর্‌লাণ্ডেই থাকিয়া গেলেন।

আপনারা স্পষ্টই দেখিতে পাইতেছেন, ইংলণ্ডের রাজশক্তি খর্ব্ব করাই এ সময়ে চতুর্দ্দশ লুইর উদ্দেশ্য। দ্বিতীয় চার্ল্‌স্ যাহাতে ইংলণ্ডে অতিপরাক্রান্ত না হইতে পারেন, এই উদ্দেশ্যে তিনি সেখানে অন্তর্ব্বিরোধ ঘটাইতে চেষ্টা করিয়াছিলেন; এমন কি. সেখানে গণতন্ত্রী দলের পুনরুজ্জীবন করিতে চাহিয়াছিলেন। ইংলণ্ডে ফরাসীরাজদূত বারিয়োঁর দৌত্যকালে, বারংবার ইহার পরিচয় পাওয়া যায়। যখনই চার্ল্‌স্ প্রাধান্য লাভ করিয়াছেন এবং জননেতৃপক্ষ পরাভূত হইবার মত হইয়াছে, ফরাসীরাজদূত তখনই বিরোধী পক্ষের নেতৃবৃন্দকে অর্থসাহায্য করিয়াছেন। ইংরেজরাজ ফ্রান্সের প্রতিদ্বন্দ্বী, অতএব তাহাকে হীনবল করিতে হইবে; এবং তজ্জন্য যদি যথেচ্ছতন্ত্র শাসনপদ্ধতির বিরুদ্ধে দাঁড়াইয়া গণতন্ত্রিপক্ষ সমর্থন করিতে হয়, তাহাও স্বীকার্য্য। চতুর্দ্দশ লুইর পররাষ্ট্রঘটিত আচরণ মনোযোগের সহিত বিচার করিলে এই ব্যাপারই সর্ব্বত্র দেখিতে পাওয়া যাইবে।

সঙ্গে সঙ্গে এ যুগের ফরাসী রাজদূত ও পররাষ্ট্রসচিবগণের দক্ষতা ও নীতিকৌশল দেখিয়া চমৎকৃত হইবেন। দ্য তর্শি (de Torcy), দাবো (d' Avaux) এবং দ্য বোঁরেপোর (de Bonrepos) নাম শিক্ষিত

ব্যক্তিমাত্রেরই পরিচিত। চতুর্দ্দশ লুইর এই সমস্ত মন্ত্রণাদাতার সহিত স্পেনীয়, পোর্ত্তুগীজ ও জার্ম্মান রাজদূতগণের তুলনা করিলে দেখিবেন, কি লিপিকৌশলে, কি আচরণ-কৌশলে ফরাসী সচিবগণই শ্রেষ্ঠ। কেবলমাত্র আন্তরিক উদ্যম ও বিষয় ব্যাপারে একান্ত মনোযোগ হিসাবে নহে, স্বাধীনচিত্ততা হিসাবেও তাঁহারা শ্রেষ্ঠ ছিলেন। যথেচ্ছতন্ত্র রাজার সভাসদ্ হইয়াও তাঁহারা বহির্জ্জগতের বিচিত্র ব্যাপার, বিভিন্ন দলের প্রকৃতি ও প্রভাব, স্বাতন্ত্র্যসাধন ও জনবিপ্লবের প্রকৃষ্ট উপায়, এ সমস্ত বিষয়ে যেরূপ বিচারসহকারে চিন্তা করিতে পারিতেন, এ সময়ের অধিকাংশ ইংরেজ মন্ত্রী তাহা পারিতেন না। সপ্তদশ শতাব্দীতে এক ওলন্দাজ ভিন্ন অন্য কোন জাতির মধ্যে ফরাসী দৌত্যকৌশলের সমকক্ষ ছিল না। স্বাতন্ত্র্যবাদী দলের প্রসিদ্ধ নেতা জন্ ডিউইট্ এবং উইলিয়ম অব্ অরেঞ্জের মন্ত্রিগণই কেবল এই যথেচ্ছতন্ত্র রাজার ভৃত্যবর্গের সহিত প্রতিদ্বন্দ্বিতা করিতে সমর্থ ছিল।

তাহা হইলেই দেখিতেছেন, চতুর্দ্দশ লুইর যুদ্ধবিগ্রহই বিচার করুন বা পররাষ্ট্রনীতিই বিচার করুন, সর্ব্বত্র একই সিদ্ধান্ত পাওয়া যায়। যে শাসনতন্ত্র এরূপ দক্ষতার সহিত যুদ্ধবিগ্রহ ও দৌত্যসম্পর্ক চালাইতে পারিয়াছিল, সে যে ইউরোপে উচ্চ পদবী অধিকার করিবে এবং শুধু ভয় নহে, বিস্ময় ও সম্ভ্রম উদ্রেক করিবে, তাহা সহজেই ধারণা করা যায়।

এখন ফ্রান্সের অভ্যন্তরে চতুর্দ্দশ লুইর শাসনপ্রণালী ও বিধিব্যবস্থা আলোচনা করা যাউক। তাঁহার শাসনতন্ত্র কেন যে এত পরাক্রম ও গৌরবদীপ্তি লাভ করিয়াছিল, এখানে তাহার অনেক নূতন কারণ দেখিতে পাইব।

শাসনব্যবস্থা বলিতে কি বুঝায়, তাহা সূক্ষ্মভাবে নির্দ্দেশ করা কঠিন। তবে কেন্দ্রবর্ত্তী শাসনশক্তির ইচ্ছাসঙ্কল্প অবিলম্বে ও সুনিশ্চিত-

রূপে সমাজের সর্ব্বাংশে চালনা করিয়া দিবার, এবং সমাজের লোকবল ও অর্থবল কেন্দ্রশক্তির হস্তে আহরণ করিয়া আনার জন্য যত কিছু উপায় অবলম্বিত হয়, সেই উপায়সমষ্টিকেই মোটামুটি শাসনব্যবস্থা বলা চলে। শাসনব্যবস্থার ইহাই প্রকৃত উদ্দেশ্য ও প্রধান লক্ষণ। সুতরাং যখন সমাজে ঐক্য ও শৃঙ্খলাস্থাপন একান্ত আবশ্যক হইয়া পড়িয়াছে, তখন দেখি, শাসনব্যবস্থাই এ উদ্দেশ্য সাধন করিবার অর্থাৎ সমাজের অসংলগ্ন বিক্ষিপ্ত উপাদানগুলিকে একত্র আহরণ ও সংযোজন করিবার প্রধান উপায়। বাস্তবিক পক্ষে চতুর্দ্দশ লুইর শাসনব্যবস্থা এই কার্য্যই সম্পন্ন করিয়াছিল। এ পর্য্যন্ত কি ফ্রান্সে, কি ইউরোপের অন্যান্য দেশে, কেন্দ্রশক্তির প্রভাব সমাজের সর্ব্বাংশে চালিত করা এবং সমাজের বিক্ষিপ্ত শক্তি আহরণ করিয়া কেন্দ্রশক্তির হস্তে সংহত করিয়া তোলার মত দুরূহ ব্যাপার আর কিছুই ছিল না। চতুর্দ্দশ লুই এই লক্ষ্য সাধনের জন্য প্রয়াস করিয়াছিলেন, এবং কিয়ৎপরিমাণে কৃতকার্য্যও হইয়াছিলেন; অন্ততঃ এতটা কৃতকার্য্য হইয়াছিলেন যে, এ বিষয়ে তাঁহার সহিত পূর্ব্ববর্ত্তী শাসনতন্ত্রসমূহের তুলনা হয় না। আমি এখানে ইহার বিশদ বিবরণ দিতে পারিব না; শুদ্ধ একবার সর্ব্ববিধ সরকারী কার্য্যবিভাগ, রাজকর, পথঘাট, শিল্পবাণিজ্য, সামরিক ব্যবস্থা, শাসনব্যবস্থার সর্ব্ববিভাগের সর্ব্ববিধ প্রতিষ্ঠানের কথা মনে মনে ভাবুন; দেখিবেন, প্রায় প্রত্যেকটিই চতুর্দ্দশ লুইর আমলে প্রবর্ত্তিত বা পুষ্ট বা সংস্কৃত হইয়াছে। কোল্‌বেয়ার, লুভোয়া প্রভৃতি তৎকালের সর্ব্বশ্রেষ্ঠ ব্যক্তিগণ শাসনব্যবস্থার মধ্যেই স্ব স্ব প্রতিভা প্রদর্শন করিয়াছেন। এই শাসনব্যবস্থার গুণেই তাঁহার শাসনতন্ত্র এমন একটা ব্যাপকতা, দৃঢ়তা ও সঙ্গতি লাভ করিয়াছিল, যাহা তখন ইউরোপের কোন শাসনতন্ত্রেই দেখা যায় নাই।

তাঁহার রাজত্বকালে যে সমস্ত বিধিবিধান প্রণীত হইয়াছিল, তাহার মধ্যেও এই একই ব্যাপার লক্ষ্য করা যায়। পূর্ব্বের ন্যায় এ বিষয়েও কন্‌সাল-শাসনের সহিত লুই-শাসনের তুলনা করিব। নেপোলিয়ন যখন কন্‌সালরূপে ফ্রান্স শাসন করিতে লাগিলেন, তখন রাষ্ট্রের সমস্ত বিধি-বিধান সংস্কার ও পুনর্গঠনের জন্য এক বিরাট্ প্রয়াস হইয়াছিল। চতুর্দ্দশ লুইর আমলেও ঠিক সেইরূপ একটা চেষ্টা হইয়াছিল। তিনি যে সমস্ত বড় বড় বিধান প্রবর্ত্তন করিয়াছিলেন,—যথা ফৌজদারী বিধান, বিচার কার্য্যবিধি, বাণিজ্যবিধান, জলবিধি, অরণ্যবিধি—সেগুলি সমস্তই প্রকৃত পক্ষে এক একটি বিধিসংহিতা এবং বর্ত্তমান কালে যেরূপে সংহিতা প্রণীত হয়, সেইরূপে পূর্ব্বে মন্ত্রিসভায় আলোচিত হইয়া এগুলি প্রবর্ত্তিত হইয়াছিল। অনেক সময়ে লামোয়াঞিয়ো এই সকল আলো-চনা-সভার সভাপতি থাকিতেন। এ সময়ে পুসর্ত্ত প্রভৃতি অনেক লোক কেবলমাত্র এই বিধিপ্রণয়ন ব্যাপারে ও এই সকল আলোচনায় যোগ-দান করিয়াই যশস্বী হইয়া গিয়াছেন। চতুর্দ্দশ লুইর বিধিবিধান তত্ত্বতঃ বিচার করিলে অবশ্য অনেক দোষ দেখিতে পাওয়া যায়; সে সমস্ত দোষ এখন প্রকট হইয়া উঠিয়াছে এবং কেহই অস্বীকার করিতে পারিবে না। যথার্থ ন্যায়ধর্ম্ম ও স্বাধীনতা প্রতিষ্ঠার জন্য সংস্কার প্রবর্ত্তিত হয় নাই, রাষ্ট্রে শৃঙ্খলা আনিবার জন্য ও বিধিবিধান দৃঢ়ভাবে নিয়মিত করিবার জন্যই এ সংস্কারের প্রবর্ত্তন। তথাপি তাহাই তখন বিশেষ উন্নতির পরিচায়ক; এবং ইহাতে সন্দেহমাত্র নাই যে, চতুর্দ্দশ লুই-প্রবর্ত্তিত বিধিবিধান পূর্ব্ববর্ত্তী আইন কানুনের তুলনায় এত শ্রেষ্ঠ ছিল যে, তদ্দারা ফ্রান্সের সভ্যতা বিশেষ উন্নতি লাভ করিল।

এখন দেখিলেন, যে দিক্ হইতেই এ শাসনতন্ত্রের বিচার করি না কেন, ইহার পরাক্রম ও প্রভাবের মূল আবিষ্কার করিতে অধিক

বিলম্ব হয় না। ইউরোপের সমক্ষে এই সর্ব্বপ্রথম এমন একটি শাসনশক্তি দেখা দিল, যে নিজের অবস্থিতি সম্বন্ধে নিশ্চিন্ত, যাহাকে অনবরত গৃহশত্রুর সহিত বিরোধ করিতে হয় নাই, যাহাকে রাষ্ট্র বা প্রজা সম্পর্কে কোন অশান্তি ভোগ করিতে হয় নাই— যে কেবলমাত্র শাসনব্যবস্থার মধ্যেই তাহার সমস্ত শক্তি নিয়োগ করিতে সমর্থ হইয়াছে। এ পর্য্যন্ত সমস্ত ইউরোপীয় শাসনতন্ত্রকেই যুদ্ধবিগ্রহে লিপ্ত হইয়া শান্তি ও অবসর হারাইতে হইয়াছে, অথবা গৃহশত্রু ও দলাদলির আক্রমণে কেবল আত্মরক্ষার্থ যুদ্ধ করিতে হইয়াছে। চতুর্দ্দশ লুইর শাসনতন্ত্রই প্রথম শাসনতন্ত্র, যাহা কেবলমাত্র শাসনকার্য্যে আত্মনিয়োগ করিতে পারিয়াছে; যাহার মধ্যে দৃঢ়তাও ছিল, উন্নতিশীলতাও ছিল; যাহা ভবিষ্যৎ সম্পর্কে নিঃশঙ্ক ছিল বলিয়া নব নব ব্যবস্থা প্রবর্ত্তন করিতে ভয় পায় নাই। বাস্তবিকপক্ষে এরূপ উন্নতিশীল সংস্কারপ্রবণ শাসনতন্ত্র অল্পই দেখা গিয়াছে। স্পেনের দ্বিতীয় ফিলিপের সহিত তুলনা করুন; তাঁহার রাজক্ষমতা লুইর ক্ষমতা অপেক্ষাও অপ্রতিহত ছিল; অথচ তাঁহার শাসনতন্ত্র এরূপ নিয়মিত সত্তাও লাভ করে নাই, এরূপ নিরুদ্বেগ শান্তিও ভোগ করিতে পায় নাই। কিন্তু দ্বিতীয় ফিলিপ স্পেনে যথেচ্ছতন্ত্র শাসন প্রবর্ত্তন করিতে পারিয়াছিলেন কি উপায়ে? দেশের সমস্ত উদ্যম সবলে দমন করিয়া, দেশকে কোন প্রকার উন্নতির অবকাশ না দিয়া, এক কথায় স্পেনকে সম্পূর্ণরূপে স্থাবর করিয়া দিয়া। চতুর্দ্দশ লুইর শাসন কিন্তু সর্ব্বপ্রকার উন্নতি ও নবীনতার পক্ষে উদ্যম দেখাইয়াছে, সাহিত্য শিল্প, ধনসমৃদ্ধি, সর্ব্ববিষয়ে উন্নতির আনুকূল্য করিয়াছে—এক কথায় সভ্যতার উন্নতিসাধনে যত্ন করিয়াছে। ইউরোপে তাহার প্রাধান্য লাভের ইহাই যথার্থ কারণ; সে এতদূর প্রাধান্য লাভ

করিয়াছিল যে, সমস্ত সপ্তদশ শতাব্দী ধরিয়া ইউরোপের রাজাপ্রজা সকলেই ইহাকে আদর্শ শাসনতন্ত্রস্বরূপ দেখিত।

এখন দেখিতে হয়, এরূপ সুপ্রতিষ্ঠিত গৌরব-সমুজ্জ্বল শাসনতন্ত্রের অধঃপতন হইল কিরূপে? ইউরোপের রঙ্গমঞ্চে এমনভাবে লীলা করিয়া, পরবর্ত্তী শতাব্দীতেই ইহা এত হীনবল, সংহতিহীন ও মর্য্যাদাহীন হইয়া পড়িল কিরূপে? বাস্তবিক পক্ষে ইহাই ঘটিয়াছিল। সপ্তদশ শতাব্দীতে ফরাসী শাসনতন্ত্র ইউরোপীয় সভ্যতার শীর্ষদেশে অবস্থিত, অষ্টাদশ শতাব্দীতে তাহার অন্তর্দ্ধান। তখন ফরাসীসমাজ শাসনতন্ত্রের সম্পর্ক না রাখিয়া, এবং অনেক সময় শাসনতন্ত্রের বিরুদ্ধে দাঁড়াইয়া, ইউরোপের নেতৃত্ব গ্রহণ করিল।

এইখানেই যথেচ্ছতন্ত্রশক্তির অসংশোধ্য ত্রুটি ও অপরিহার্য্য পরিণামের পরিচয় পাওয়া যায়। চতুর্দ্দশ লুইর শাসনতন্ত্রের দোষত্রুটির পুঙ্খানুপুঙ্খ আলোচনায় প্রবৃত্ত হইব না; তিনি অনেক দোষ করিয়াছিলেন; স্পেনীয় উত্তরাধিকার-ঘটিত বিগ্রহ, নাঁতে অনুশাসনের প্রত্যাহার, অপরিমিত ব্যয়বাহুল্য অথবা অন্যান্য যে সমস্ত মারাত্মক অনুষ্ঠানে তাঁহার ভাগ্যবিপর্য্যয় ঘটাইয়াছিল, সে সব সম্বন্ধে আলোচনা করিতে চাহি না। তাঁহার শাসনতন্ত্রের যে সমস্ত সদ্‌গুণ পূর্ব্বে উল্লেখ করিয়াছি, সমস্তই স্বীকার করিয়া লইব। এ কথা মুক্তকণ্ঠে স্বীকার করিব যে, আর কোন যথেচ্ছতন্ত্র শক্তি স্বকীয় যুগে ও দেশে এরূপ প্রতিষ্ঠালাভ করে নাই বা স্বদেশের ও ইউরোপের সভ্যতার এত শ্রীবৃদ্ধি করে নাই। কিন্তু একেশ্বরতন্ত্র ভিন্ন ইহার অন্য কোন ভিত্তি বা শাসননীতি ছিল না বলিয়াই ইহার অচিরেই শক্তিক্ষয় ঘটিল। চতুর্দ্দশ লুইর আমলে ফ্রান্সের মুখ্য অভাব ছিল—কতকগুলি স্বাধীন স্বপ্রতিষ্ঠ রাষ্ট্রনৈতিক প্রতিষ্ঠান, যাহারা স্বতঃপ্রবৃত্ত হইয়া কার্য্য করিতে পারে ও আবশ্যক

হইলে রাজশক্তিকে বাধা দিতে পারে। তথাকথিত প্রাচীন ফরাসী প্রতিষ্ঠানগুলির তখন অস্তিত্ব ছিল না; চতুর্দ্দশ লুইর হস্তে তাহারা চরম নির্ব্বাণ লাভ করিয়াছিল। তাহাদিগের স্থানপূরণ করিবার জন্য তিনি কোন নূতন প্রতিষ্ঠান গড়িতে চেষ্টা করেন নাই: সেরূপ করিলে তাহারা তাঁহার অধিকার সঙ্কোচ করিত, তিনি স্বাধিকার সঙ্কোচ করিতে প্রস্তুত ছিলেন না। সে সময়ে কেবল কেন্দ্রবর্ত্তী রাজশক্তির ইচ্ছাই সুপ্রকট হইয়া উঠিল। চতুর্দ্দশ লুইর শাসনতন্ত্র একটা মহাপরাক্রান্ত বিরাট্ ব্যাপার সন্দেহ নাই, কিন্তু জাতীয় জীবনে ইহার মূল ছিল না। স্বাধীন প্রতিষ্ঠান থাকিলে শুধু যে দেশ সুশাসিত হয়, তাহা নহে, শাসনতন্ত্রের স্থায়িত্বও সাধিত হয়। প্রতিষ্ঠান ব্যতিরেকে কোন পদ্ধতিরই স্থায়িত্ব ঘটে না। যেখানে যেখানে দেখিবেন, যথেচ্ছতন্ত্র শক্তি স্থায়িত্ব লাভ করিয়াছে, সেইখানেই দেখিবেন, কোথাও বা বর্ণবিভাগ, কোথাও বা ধর্ম্মপ্রতিষ্ঠান, এইরূপ কোন সুব্যবস্থিত প্রতিষ্ঠান শাসনতন্ত্রের সহায়তা করিয়াছে। চতুর্দ্দশ লুইর আমলে শাসনশক্তির অনুকূলও কোন প্রতিষ্ঠান ছিল না, জনস্বাতন্ত্র্যের অনুকূলও কোন প্রতিষ্ঠান ছিল না। এ সময়ে ফ্রান্সে রাজশক্তির অবৈধ আচরণ হইতে দেশকে রক্ষা করিবার মতও কোন ব্যবস্থা ছিল না, আবার কালধর্ম্মের অপরিহার্য্য প্রকোপ হইতে রাজশক্তিকে রক্ষা করিবার মতও কোন ব্যবস্থা ছিল না। এইরূপে দেখিতে পাই, শাসনতন্ত্র নিজের শক্তি ক্ষয়ের পথ নিজেই প্রস্তুত করিতেছে। চতুর্দ্দশ লুইর রাজত্বের শেষভাগে শুধু যে তিনি নিজেই জরাগ্রস্ত ও হীনবল হইয়া পড়িতেছেন, তাহা নহে; সমগ্র একেশ্বরতন্ত্রই তখন জরাগ্রস্ত হইতেছে। ১৭১২ খৃষ্টাব্দে রাজা যেরূপ জরাবসন্ন, নিরবচ্ছিন্ন রাজতন্ত্রও সেইরূপ জরাবসন্ন। আরও আশঙ্কার কারণ হইল এই যে, চতুর্দ্দশ লুই রাষ্ট্রীয় প্রতিষ্ঠানের

সঙ্গে সঙ্গে রাষ্ট্রীয় কর্ত্তব্যবোধেরও বিলোপ সাধন করিয়াছিলেন। স্বাধীনতা ব্যতিরেকে রাষ্ট্রীয় কর্ত্তব্যবোধ জাগে না। আমারও একটা নিজস্ব শক্তি আছে, এ কথা যে অনুভব করে, সেই কেবল শাসনশক্তির অনুকূল বা বিরুদ্ধাচরণ করিতে সমর্থ। স্বাধীনতালোপের সঙ্গে সঙ্গে চরিত্রের সাহস ও উদ্যম বিলুপ্ত হয়, আবার চরিত্রমর্য্যাদা না থাকিলে অধিকার রক্ষার সামর্থ্য জন্মে না।

ফ্রান্স ও ফ্রান্সের শাসনশক্তিকে চতুর্দ্দশ লুই এই অবস্থায় রাখিয়া গেলেন। একদিকে সমাজের সর্ব্বত্র সম্পদ্শক্তি, সাহিত্য ও চিন্তার বিকাশ; অন্য দিকে একটা স্থাবর সংস্কারোপায়বিহীন শাসনতন্ত্র, যাহা জাতীয় জীবনস্রোতের সহিত সামঞ্জস্য রক্ষা করিয়া চলিতে অসমর্থ। অর্দ্ধশতাব্দীব্যাপী গৌরবলীলার পর সে এখন অচল ও হীনবীর্য্য এবং প্রতিষ্ঠাতার জীবনকালের মধ্যেই বিলুপ্তপ্রায়। সপ্তদশ শতাব্দীর শেষভাগে ফ্রান্সের এইরূপ অবস্থা, এবং এই অবস্থার ফলে পরবর্ত্তী যুগের গতিপ্রকৃতি স্বতন্ত্র আকার ধারণ করিল।

এ কথা বোধ হয় আর বলিতে হইবে না যে, অষ্টাদশ শতাব্দীর প্রধান ব্যাপার স্বাধীন চিন্তার বিকাশ। সে সময়ে চিন্তারাজ্যে যে বিপ্লব উপস্থিত হইয়াছিল, এ স্থলে তাহার সর্ব্বাঙ্গসম্পূর্ণ আলোচনা সম্ভবপর নহে। তথাপি এই চিত্তবিপ্লবের কয়েকটি লক্ষণ নির্দ্দেশ করিতে চেষ্টা করিব।

প্রথম কথা এই যে, এ সময়ে শাসনতন্ত্রের প্রভাব একেবারে বিলুপ্ত হইয়া গেল; মানুষের চিন্তাকল্পনাই এ সময়ে প্রভাবশালী হইয়া উঠিল। ডিউক শোয়াজলের মন্ত্রিত্বে পররাষ্ট্রসম্পর্কিত কতকগুলি ব্যাপার এবং আমেরিকান্ যুদ্ধ প্রভৃতি কয়েক বিষয়ে লোকমতানুবর্ত্তন—এ ভিন্ন এ যুগের ফরাসী শাসনতন্ত্রের কোনরূপ উদ্যম উৎসাহ বা সজীবতা দেখা

যায় নাই। চতুর্দ্দশ লুইর উদ্যমসম্পন্ন উচ্চাকাঙ্ক্ষ শাসনতন্ত্র সর্ব্বত্র সর্ব্ববিষয়ে হস্তক্ষেপ করিয়াছে ও সর্ব্বব্যাপারে নেতৃত্ব গ্রহণ করিয়াছে; তৎস্থলে এখন যে শাসনতন্ত্র উঠিল, সে নিজকে এতই দুর্ব্বল ও বিড়ম্বিত বোধ করিত যে, সে কেবল আত্মগোপন করিবার চেষ্টা করিয়াছে, অন্তরালে থাকিতে চেষ্টা করিয়াছে। যাহা কিছু উদ্যম ও উচ্চাকাঙ্ক্ষা, সমস্তই এখন রাজাকে ছাড়িয়া জনবর্গের মধ্যে আশ্রয় লইয়াছে। ফরাসী জাতিই এখন নিজের মতামত ও চিন্তাকল্পনা-দ্বারা সমস্ত ব্যাপারে যোগ দিতে ও হস্তক্ষেপ করিতে আরম্ভ করিয়াছে, এককথায় যথার্থ কর্ত্তৃত্বাধিকার পরিচালন করিতে লাগিয়াছে।

এ যুগের চিত্তবিপ্লবের দ্বিতীয় লক্ষণ স্বাধীনচিন্তার ব্যাপকতা ও বিশ্বজনীনতা। এ পর্য্যন্ত এবং বিশেষ করিয়া সপ্তদশ শতাব্দীতে একটা সীমাবদ্ধ খণ্ড ক্ষেত্রের মধ্যে স্বাধীন চিন্তার প্রয়োগ হইয়াছিল। তখন কখনও ধর্ম্ম, কখনও রাষ্ট্রনীতি, কখনও বা ধর্ম্ম ও রাষ্ট্রনীতি, এই উভয় ক্ষেত্রে ইহা প্রসারলাভ করিতে চাহিয়াছিল, কিন্তু সর্ব্ববিষয়ে ব্যাপক-ভাবে সাম্রাজ্য স্থাপন করিতে সাহস করে নাই। অষ্টাদশ শতাব্দীতে কিন্তু স্বাধীনচিন্তা বিশ্বব্যাপী বিস্তার লাভ করিয়াছে; ধর্ম্ম, রাষ্ট্রনীতি, বিশুদ্ধ তত্ত্ববিদ্যা, মানব ও সমাজ, আধ্যাত্মিক ও আধিভৌতিক জগৎ—সমস্তই এখন আলোচনার বিষয়, সন্দেহের বিষয়, বৈজ্ঞানিক সংহতির বিষয় হইয়া উঠিল। প্রাচীন বিজ্ঞানসমূহ অধোনিক্ষিপ্ত হইল ও নব নব বিজ্ঞানের সৃষ্টি হইতে লাগিল। এ আন্দোলনের প্রেরণামূল এক হইলেও চতুর্দ্দিকে ইহার বিস্তৃতি ঘটিল।

এ আন্দোলনের একটি বিশেষত্ব ছিল, যাহা জগতের ইতিহাসে আর কুত্রাপি দেখা যায় না; কেবলমাত্র চিন্তাক্ষেত্রেই ইহার প্রসার আবদ্ধ

ছিল। এ পর্য্যন্ত মানবসমাজে যে সমস্ত বিপ্লব ঘটিয়াছে, সকলগুলির মধ্যেই চিন্তার সহিত চেষ্টার সংমিশ্রণ দেখা যায়। ষোড়শ শতাব্দীর ধর্ম্মবিপ্লব চিন্তা ও আলোচনা লইয়াই আরম্ভ হয়, কিন্তু অবিলম্বেই তাহা বাহ্য ঘটনায় পর্য্যবসিত হয়। তত্ত্ববাদ-ঘটিত দলাদলিতে যাঁহারা নেতা ছিলেন, তাঁহারাই অচিরে রাষ্ট্রনৈতিক দলাদলির নেতা হইলেন। মানুষের চিন্তাকল্পনার সহিত বাস্তব জীবনের সংমিশ্রণ ঘটিল। সপ্তদশ শতাব্দীর ইংরেজী বিপ্লবেও ইহাই ঘটিয়াছিল। কিন্তু অষ্টাদশ শতাব্দীর ফ্রান্সে দেখিবেন, মানুষের চিন্তা সর্ব্ববিষয়ের আলোচনায় প্রবৃত্ত, মানুষের বাস্তবজীবন-সম্পর্কিত এমন সকল ব্যাপার লইয়া সে আলোচনা করিতেছে যে, সহজেই মনে হয়, বাস্তব ঘটনাক্ষেত্রে শীঘ্রই ইহার ফল ফলিবে। অথচ এই সমস্ত আলোচনার প্রবর্ত্তক ও নেতৃবৃন্দ সর্ব্বপ্রকার কর্ম্মক্ষেত্র হইতে স্বতন্ত্র রহিলেন। তাঁহারা যেন দর্শকমাত্র; তাঁহারা কেবল পর্য্যবেক্ষণ, বিচার ও মতপ্রকাশ করিয়াই ক্ষান্ত রহিলেন. কর্ম্মক্ষেত্রে নামিলেন না। বাস্তব শাসন ও চিত্তশাসনের এত পার্থক্য আর কখনও দেখা যায় নাই। বাস্তবকর্ত্তৃশক্তি ও আধ্যাত্মিক কর্ত্তৃশক্তির পার্থক্যসাধন ইউরোপে অষ্টাদশ শতাব্দীর পূর্ব্বে কখনও সম্পূর্ণরূপে সংঘটিত হয় নাই। পরবর্ত্তী কালের ঘটনাস্রোতে এ ব্যাপারের গুরুতর তাৎপর্য্য ও প্রভাব লক্ষিত হইবে। ইহার ফলে এ সময়ের চিন্তাকল্পনার মধ্যে একটা উদ্দাম আতিশয্য ও অনভিজ্ঞতা লক্ষিত হয়। ইতিপূর্ব্বে দার্শনিক তত্ত্ববিদ্যা কখনও জগৎশাসন করিবার জন্য এত প্রবল আকাঙ্ক্ষা অনুভব করে নাই; আবার বাস্তব জগৎ সম্বন্ধে এত অজ্ঞতাও সে কখনও দেখায় নাই। ইহা স্পষ্টই বুঝা গেল যে, এই নবীন চিন্তাকে একদিন কর্ম্মক্ষেত্রে নামিয়া বাহ্যঘটনাস্রোতে আত্মপ্রকাশ করিতে হইবে;

দীর্ঘবিচ্ছেদের পর চিন্তা ও কর্ম্মের এই সংযোগ সহজে সম্পন্ন হইল না, ইহা ভীষণ সংঘাতের আকার ধারণ করিল।

এ সময়ে মানুষের চিন্তায় যে দুঃসাহসিকতার পরিচয় পাওয়া যাইবে, তাহাতে আর বিস্ময়ের কারণ কি আছে? এ পর্য্যন্ত সে নির্দ্দিষ্ট গণ্ডীর মধ্যে ক্রিয়া করিয়াছে; চারিদিকের বাস্তব ঘটনার চাপে তাহাকে সংযম ও সতর্কতার সহিত চলিতে হইয়াছে। অষ্টাদশ শতাব্দীতে এমন কোন বাস্তব ব্যাপার ছিল না, যাহা মানবচিত্তে ভয় বা সম্মান উদ্রেক করিতে পারিত; সমগ্র সমাজব্যবস্থা তখন তাহার নিকট ঘৃণা অথবা অবজ্ঞার পাত্র। সুতরাং সে স্থির করিল, তাহাকে সর্ব্ববিষয়ে সংস্কারের ভার লইতে হইবে; সে যেন এক নব সৃষ্টির প্রবর্ত্তক। প্রতিষ্ঠান, মতামত, রীতিনীতি, সমাজব্যবস্থা, মানব-প্রকৃতি, সমস্তই যেন সংস্কার করিয়া তুলিতে হইবে; এবং সংস্কারকার্য্যের ভার লইবে মানুষের বিচারবুদ্ধি। এতটা দুঃসাহস মানুষের মন ইতিপূর্ব্বে কখনও কল্পনায় আনিতে পারে নাই।

চতুর্দ্দশ লুইর শাসনতন্ত্রের যেটুকু অবশিষ্ট ছিল, অষ্টাদশ শতাব্দীতে তাহার সমক্ষে এই এক নূতন শক্তি প্রতিদ্বন্দ্বী হইয়া দাঁড়াইল। এই দুই অসমান শক্তির সংঘাত যে অবশ্যম্ভাবী, তাহা সহজেই দেখিতে পাইতে-ছেন। রাজতন্ত্রের সহিত স্বাধীন চিন্তার যে বিরোধ ইংরেজী বিপ্লবের মধ্যে দেখা গিয়াছে, ফ্রান্সেও সে বিরোধের উপক্রম হইল। অবশ্য উভয় বিপ্লবের মধ্যে প্রভেদ বিস্তর এবং উভয়ের পরিণামও বিভিন্ন; কিন্তু মূলে উভয় ক্ষেত্রের মধ্যে অবস্থাসাদৃশ্য আছে এবং উভয় ঘটনার মূল তাৎপর্য্য একই।

এ সংঘর্ষের অনন্ত পরিণামপরম্পরা বিবৃত করিতে চাহি না। এখন আমাকে উপসংহার করিতে হইবে। তৎপূর্ব্বে কেবলমাত্র এই মহা-

বিপ্লবের গভীরতম তাৎপর্য্যের দিকে আপনাদের মনোযোগ আকর্ষণ করিতে চাই। নিরবচ্ছিন্ন যথেচ্ছতন্ত্রশক্তি যে কোন আকারে, যে কোন নামে, যে কোন লক্ষ্য সাধনের জন্যই আবির্ভূত হউক না, তাহা মানবসমাজের পক্ষে বিপজ্জনক ও অকল্যাণকর—এই তত্ত্বই ফরাসী-বিপ্লবের প্রধান শিক্ষা। আপনারা দেখিয়াছেন, কেবলমাত্র এই কারণেই চতুর্দ্দশ লুইর শাসনতন্ত্র বিনাশপ্রাপ্ত হইল। যে শক্তি ইহার স্থান গ্রহণ করিল, অষ্টাদশ শতাব্দীর যাহা যথার্থ কর্ত্তৃশক্তি, মানুষের সেই চিত্ত-শক্তিরও সেই দশা ঘটিল। মানবচিত্ত নিরবচ্ছিন্ন কর্ত্তৃত্বলাভ করিল; সেও আত্মক্ষমতায় অতিমাত্র আস্থা স্থাপন করিল। ইহার উন্নতিমুখী গতির সৌন্দর্য্য, উৎকর্ষ ও প্রয়োজনীয়তা অস্বীকার করা যায় না। আমার দৃঢ় ধারণা যে, অষ্টাদশ শতাব্দী ইতিহাসের মহত্তম যুগের মধ্যে পরিগণনীয়; আমার মনে হয়, এ যুগে মানবজাতির যেরূপ ব্যাপক কল্যাণ ও উন্নতি সাধিত হইয়াছে, এরূপ আর কোন যুগে হয় নাই। কিন্তু ইহাও সত্য যে, এ যুগে মানুষের চিত্ত নিরবচ্ছিন্ন শক্তির অধিকারী হইয়া শক্তিমদে বিকৃত ও পথভ্রষ্ট হইয়া পড়িয়াছিল। সে তখন সর্ব্বপ্রকার প্রচলিত প্রতিষ্ঠান ও প্রাচীন মতামত অন্যায়পূর্ব্বক অবজ্ঞা ও বিদ্বেষের চক্ষে দেখিয়াছিল। এবং এই বিদ্বেষের ফলে সে ভ্রান্তি ও যথেচ্ছাচারে নিপতিত হইল। এ শতাব্দীর শেষভাগে বিজয়ী মানবচিত্তের কর্ত্তৃত্বে যে ভ্রান্তি ও অত্যাচারের ভাগ মিশ্রিত ছিল, তাহা নিতান্ত সামান্য নহে, এবং তাহা অস্বীকার না করিয়া প্রকাশ্যে ঘোষণা করাই কর্ত্তব্য। শক্তিবিস্তারের সঙ্গে সঙ্গে মানবচিত্তে যে আতিশয্য দেখা দিয়াছিল, এই সমস্ত ভ্রান্তি ও অত্যাচার প্রধানতঃ তাহারই ফল।

শক্তি আধ্যাত্মিকই হউক বা ঐহিকই হউক, শাসনতন্ত্রের হস্তেই ন্যস্ত থাকুক বা জনসঙ্ঘ দ্বারাই পরিচালিত হউক, তত্ত্বদর্শী দার্শনিকের হস্তেই

থাকুক বা বিষয়বুদ্ধিসম্পন্ন রাজমন্ত্রীর হস্তেই থাকুক, যে কোন উদ্দেশ্য সাধনেই ইহা প্রযুক্ত হউক না কেন—সর্ব্বপ্রকার শক্তির মধ্যেই একটা স্বাভাবিক দুর্ব্বলতা ও অত্যাচারের বীজ নিহিত আছে এবং তজ্জন্য ইহাকে নির্দ্দিষ্ট সীমার মধ্যে আবদ্ধ করা আবশ্যক—ইহাই আমাদের কালের প্রধান শিক্ষণীয় বিষয়। সকল প্রকার বিচিত্র অধিকার, বিভিন্ন স্বার্থ ও বিভিন্ন মতামতের একত্র স্বাধীনতা ব্যতীত, এককালে সকল প্রকার শক্তিকেই স্বচ্ছন্দ বিকাশ ও বৈধলীলার অবকাশ না দিলে কোন শক্তিকেই সংযত ও বৈধসীমার মধ্যে আবদ্ধ করা যাইবে না। এবং ইহা না হইলেও সমাজে যথার্থ স্বাধীন চিন্তার বিকাশ হইবে না। অষ্টাদশ শতাব্দীর শেষে যথেচ্ছতন্ত্র রাজশক্তির সহিত যথেচ্ছতন্ত্র চিত্তশক্তির যে মহাসংঘর্ষ বাধিয়াছিল, আমাদের পক্ষে ইহাই তাহার প্রধান শিক্ষা।

এখন আমি আমার সঙ্কল্পিত পরিণামে আসিয়া উপস্থিত হইয়াছি। রোমক সাম্রাজ্যের অধঃপতন হইতে আধুনিক কাল পর্য্যন্ত ইউরোপীয় সভ্যতার ইতিহাসের একটা স্থূল চিত্র আপনাদের সমক্ষে উপস্থিত করাই আমার উদ্দেশ্য ছিল। আমি অতি দ্রুতবেগে এই বিস্তৃত ক্ষেত্র অতিক্রম করিয়াছি; অনেক মূল্যবান্ তথ্য আপনাদের সম্মুখে উপস্থিত করিতে পারি নাই, আমার সকল উক্তির প্রমাণও অবতারণা করিতে পারি নাই। অনেক জিনিষ বাদ দিতে বাধ্য হইয়াছি, অনেক সময়ে বিনা প্রমাণে আমার উক্তি মানিয়া লইতে অনুরোধ করিয়াছি। তথাপি আমি আশা করি, আমার উদ্দেশ্য ব্যর্থ হয় নাই; আশা করি, আধুনিক ইউরোপীয় সমাজের বিকাশকাহিনীর প্রধান প্রধান সঙ্কটস্থল স্থূলভাবে নির্দ্দেশ করিতে সমর্থ হইয়াছি।

সম্পূর্ণ